তোমার দুর্জ্জয় শীত, আমার উত্তাপ,
উভয়েই করিতেছি বাপ্ রে বাপ।
ছাড়িয়া কৈলাস-গিরি শীঘ্রই এখন
আমার হৃদয়ে বাস কর সর্ব্বক্ষণ।
আমার হৃদয়ে যদি রহ অবিরাম,
তুমিও আরাম পাবে, আমিও আরাম!

( ৪ )

দেবাধিদেব মহাদেবের স্তুতি-কীর্ত্তন করাই এই শ্লোকের উদ্দেশ্য :—

জয় জয় হে শিব দর্পকদাহক দৈত্যবিঘাতক ভূতপতে
দশমুখনাশকশায়কদায়ক কালভয়ানক বালগতে।
ত্রিভুবনকারকধারকমারক সংস্থিতিসারক ধীরমতে
হরিগুণগায়ক তাণ্ডবনায়ক মোক্ষবিধায়ক যোগরতে॥ (১)

( উদ্ভটসাগরস্য )

---

(১) এই শ্লোকটী যে ছন্দে রচিত, তাহা "পিঙ্গল", "ছন্দোমঞ্জরী", "বৃত্তরত্নাকর", "শ্রুতবোধ" প্রভৃতি প্রচলিত সংস্কৃত ছন্দোগ্রন্থে দেখিতে পাওয়া যায় না। এই ছন্দের নাম "পুষ্পাঞ্জলি"। শঙ্করাচার্য্য-কৃত "ভগবতী-পুষ্পাঞ্জলি-স্তোত্রম্" এই ছন্দে রচিত। "বৃত্তচন্দ্রিকা"-নামক একখানি অতি প্রাচীন ছন্দোগ্রন্থে ইহার এইরূপ লক্ষণ প্রদত্ত হইয়াছে;—"নকারমাদৌ বিনিধায় রম্যং, জকারষট্কং পরতো লগৌ চ। যতিং ত্রিরূপৈর্দশভিশ্চ কৃত্বা, প্রতীহি পুষ্পাঞ্জলিনাম বৃত্তম্"। এই ছন্দের প্রত্যেক পদে ২৩টী অক্ষর থাকে; তন্মধ্যে প্রথমে একটী নগণ, তৎপরে ছয়টী জগণ ও তার পরে একটী লঘু ও একটী গুরু বর্ণ থাকে। প্রথম হইতে ১৩শ অক্ষরের পরে যতি পড়ে।

জয় জয় ওহে শিব! জয় তব জয়,
দুষ্ট মদনের দর্প করিয়াছ ক্ষয়।
কিবা সে ত্রিপুরাসুর গজাসুর আর,
করিয়াছ তাহাদের জীবন সংহার।
মৃত্যুঞ্জয় বর যবে মাগিল রাবণ,
মৃত্যু-বাণ তারে তুমি করিলে অর্পণ।
তোমারে হেরিলে যম পায় মহাভয়,
তুমিই করিয়া থাক সৃষ্টি স্থিতি লয়।
সংসার-যন্ত্রণা হ'তে করহ নিস্তার,
হরি-গুণ-গানে তুমি মত্ত অনিবার!
তাণ্ডব-নৃত্যেই তব আনন্দ নির্ম্মল,
তোমারি কৃপায় জীব পায় মোক্ষফল।
তুমি দেব ভূতনাথ, অজ্ঞানের গতি,
তুমিই পরম যোগী, তুমি ধীরমতি!

( ৫ )

"দ"-বর্ণের অনুবন্ধ দিয়া এই শ্লোকে ত্রিভুবনতারিণী দুর্গা-দেবীর মাহাত্ম্য-কীর্ত্তন করা হইতেছে :—

দীর্ঘাক্ষী দীপ্রদন্তা দনুজদলদলা দেবতাদুঃখদাত্রী
দিব্যাস্ত্রৈর্দিব্যকান্তির্দরদবদমনা দীপ্তদেহা দুকূলৈঃ।
দৃপ্তানাং দর্পদাত্যৈ দিশি দিশি দধতী দৃপ্তদুর্দ্দম্যদোবো
দেবী দুর্গা দুরন্তং দলয়তু দুরিতং দুর্গতিদ্রাবদক্ষা॥

( উদ্ভটসাগরস্থ )

সুদীর্ঘ-নয়না যিনি সুদীপ্ত-দশনা,
দৈত্যের উপরি যিনি ক্রোধ-পরায়ণা;
দেবতার দুঃখ যিনি করেন হরণ,
দিব্য-অস্ত্রে যাঁর কান্তি পরম শোভন।
দমন করেন যিনি ভয়-দাবানল,
ক্ষৌম বস্ত্রে যাঁর দেহ শোভে অবিরল;
দলিতে দুষ্টের দর্প দশদিকে যাঁর
বিস্তৃত প্রচণ্ড বাহু রহে অনিবার;
দুর্গতি নাশিতে যিনি দক্ষ বিলক্ষণ,
সে দুর্গা দুর্গতি-রাশি করুন দলন।

( ৬ )

মানুষ বিবাহ করিলেই তাহার পুত্র-পৌত্রাদি জন্মে। তখন তাহাদের ভরণ-পোষণের নিমিত্ত সে ব্যাকুল হইয়া স্বীয় আরাধ্য দেবতার আরাধনা করিয়া থাকে। ইহাই এই শ্লোকের ফলিতার্থ :—

জাতোঽহং দ্বিপদশ্চতুষ্পদ ইহ প্রাপ্তো বিবাহং যদা
পুত্রোঽতঃ সতি ষট্পদেন বিধৃতা বৃত্তির্ময়া ষাট্পদী।
পৌত্রে চাষ্টপদেন চিন্তিতমহো চাষ্টাপদং সন্ততং
জালে বদ্ধপদং সদা স্বরচিতে মাং রক্ষ দাক্ষায়ণি॥ (১)

( উদ্ভটসাগরস্থ )

(১) টিপ্পনী। ষাট্‌পদী—মাধুকরী। অষ্টাপদ—স্বর্ণ, এখানে ধনমাত্র।

ভূমিষ্ঠ হইনু আমি দ্বিপদ হইয়া,
চতুষ্পদ হইলাম বিবাহ করিয়া।
ষট্‌পদ হইনু যবে জন্মিল তনয়,
ষাট্‌পদী বৃত্তি আমি করিনু আশ্রয়।
অষ্টপদ হইলাম পৌত্র জনমিলে,
অষ্টাপদ হেতু ছুটোছুটি ভূমণ্ডলে।
আপনার জালে বদ্ধ হইনু আপনি,
বন্ধন-মোচন কর, ওমা দাক্ষায়ণি!

( ৭ )

মাতৃগর্ভে বাস করিয়া মানব অশেষ-বিধ যন্ত্রণা ভোগ করিয়া থাকে। কিন্তু ত্রিলোকতারিণী গঙ্গাদেবীর গর্ভে বাস করিলে তাহাকে আর মাতৃগর্ভে আসিয়া এরূপ দুঃসহ যন্ত্রণা ভোগ করিতে হয় না। এই হেতু, গঙ্গা-গর্ভে আশ্রয়-গ্রহণ করাই মানবের প্রার্থনীয় বিষয় :—

জঠরবসতিকালে কীদৃশী যন্ত্রণা স্যাৎ
সকৃদপি মনসি স্বে জহ্নুজে চিন্তয় ত্বম্।
জঠরবসতিনাশে সাভিলাষো জনন্যা-
স্তব জঠরনিবাসং যাচতে পূর্ণচন্দ্রঃ॥

( উদ্ভটসাগরস্য )

মানবের গর্ভবাসে কিরূপ যন্ত্রণা,
জাহ্নবি! জহ্নুর গর্ভে আছে তব জানা।

অশেষ যন্ত্রণাময় মাতৃগর্ভে পশি,
সহিয়াছি কত কষ্ট তথা দিবানিশি।
তাই মাতৃ-গর্ভ-বাস করিতে বিনাশ
পূর্ণচন্দ্র মাগিতেছে তব গর্ভে বাস!

( ৮ )

জগজ্জননী গঙ্গাদেবীর মাহাত্ম্য কিরূপ, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে :—

যদ্‌গর্ভে সুখদে স্থিতস্য ন পুনর্গর্ভাগতির্দুঃখদা
গর্ভক্লেশনিবেদনায় মুনিনা গর্ভে ধৃতা যৈকদা।
যা সেব্যাপি চ সেবকোপপদগা পুত্রস্য যা ক্রোড়দা
সা বৃন্দারকবৃন্দবন্দিতপদা মাতাঽর্চ্চ্যতে সর্ব্বদা॥

( উদ্ভটসাগরস্য )

যাঁহার সুখদ গর্ভে লইলে আশ্রয়,
দুঃখপ্রদ মাতৃগর্ভে আসিতে না হয়;—
জানাইতে গর্ভবাস-যন্ত্রণা ভীষণ
জহ্নু যাঁরে নিজ গর্ভে করেন ধারণ;—
ভক্ত রাখে নিজ নাম উপাস্যের নামে,
এই প্রথা চিরদিন আছে বিশ্বধামে,
ভক্ত ভগীরথ প্রতি প্রসন্না হইয়া
তাঁরি নামে 'ভাগীরথী' নিজ নাম লৈয়া
বাৎসল্যের পরিচয় প্রদান করিতে
যিনি সেই চিরপ্রথা লঙ্ঘিলা জগতে;—

এই ত্রিভুবন-মধ্যে দেবতা সকল
অবিরল পূজে যাঁর চরণ-কমল ;
সে গঙ্গা-দেবীর ক্রোড় লভিবার তরে
তাঁহার চরণ-চিন্তা করি ভক্তিভরে !

( ৯ )

দেবদেব গোপীনাথ শ্রীকৃষ্ণকে প্রণাম করাই এই শ্লোকের উদ্দেশ্য :—

**শ্রীনন্দনয়নানন্দং যশোদানন্দকন্দুকম্ ।**
**গোপোপগোপিকাগোপং গোপীনাথং নমাম্যহম্ ॥**

( উদ্ভটসাগরস্থ )

নেত্র-সুখ-কর যিনি শ্রীনন্দ রাজার,
আনন্দ-কন্দুক যিনি যশোদা মাতার,
কিবা গোপ, কিবা গোপী, অথবা গোধন,
এ সবার রক্ষাকর্ত্তা যিনি সর্ব্বক্ষণ ;
যিনি গোপীনাথ,—যিনি পূর্ণব্রহ্ম হরি,
তাঁহার চরণে আমি প্রণিপাত করি ॥

( ১০ )

নারায়ণের পাদ-পদ্মস্থ মধু অতি অদ্ভুত। কেন ইহা অদ্ভুত, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে :—

**মধুসূদনপাদাব্জজাতং মধু কিমদ্ভুতম্ ।**
**যৎপায়িনো ন মুহ্যন্তি মুহ্যন্তি যদপায়িনঃ ॥**

হরি-পাদ-পদ্ম-মধু অদ্ভুত নিশ্চয়,
তার মত অপরূপ বস্তু নাহি রয়।
এ মধু যে পিয়ে, তার নেশা কভু নাই,
কিন্তু যে না পিয়ে, তার নেশা সর্ব্বদাই। (১)

( ১১ )

কুরুক্ষেত্র-যুদ্ধ-নদীতে নানাবিধ ভীষণ বাধা-বিঘ্ন ছিল। স্বয়ং শ্রীকৃষ্ণ এই নদীতে খেয়া দিয়াছিলেন বলিয়া পঞ্চ-পাণ্ডব ইহার পরপারে যাইতে সমর্থ হইয়াছিলেন। কি কি বাধা-বিঘ্ন ছিল, তাহাই এই শ্লোকে লিখিত হইয়াছে :—

ভীষ্মদ্রোণতটা জয়দ্রথজলা গান্ধারশৈবালকা
শল্যগ্রাহবতী কৃপেণ বহনী কর্ণেন বেলাকুলা।
অশ্বত্থামবিকর্ণঘোরমকরা দুর্য্যোধনাবর্ত্তিনী
সোত্তীর্ণা খলু পাণ্ডবৈ রণনদী কৈবর্ত্তকঃ কেশবঃ ॥

কুরুক্ষেত্র-যুদ্ধ-নদী বিষম সঙ্কট,
ইচ্ছামৃত্যু ভীষ্মদেব দ্রোণাচার্য্য তট,
সিন্ধুরাজ মহারথী জয়দ্রথ জল,
গান্ধার নৃপতি-বর শৈবালের দল,

---

(১) ব্যাখ্যা। নারায়ণের পাদ-পদ্মে যে মধু থাকে, তাহা অতি অদ্ভুত বস্তু। এই মধু পান করিলে মানুষের নেশা হয় না, অর্থাৎ তাহার বিষয়-বাসনা থাকে না। কিন্তু যে মানুষ ইহা পান করে না, তাহারই বিষম নেশা হইয়া থাকে, অর্থাৎ সে বিষয়-বাসনায় তন্ময় হইয়া পড়ে।

মদ্ররাজ শল্য মহা দুরন্ত কুম্ভীর,
পরম দুর্জ্জয় স্রোত কৃপাচার্য্য বীর,
বেলাভূমি কর্ণদেব বীর-ধুরন্ধর,
দ্রোণপুত্র অশ্বত্থামা বিকর্ণ মকর,
পরম-কুটিল-বুদ্ধি দুষ্ট দুর্য্যোধন
বিষম আবর্ত্ত-চক্র তাহে সর্ব্বক্ষণ,
হায় রে এ হেন নদী ভীষণ অপার,
পার পেলে পাণ্ডবেরা তবু দেখ তার।
কেশব কৈবর্ত্ত যদি না থাকিত তায়,
পঞ্চ-পাণ্ডবের কিবা হইত উপায়!

( ১২ )

এই ত্রিভুবনে এরূপ কোন বস্তু নাই, যদ্দ্বারা ভগবানের অর্চ্চনা করিয়া ভক্তের পূর্ণ তৃপ্তিলাভ হয়। ইহাই এই শ্লোকে ভক্ত কবির খেদোক্তি :—

কিং পাদ্যং পদপঙ্কজে সমুচিতং যত্রোদ্গতা জাহ্নবী
কিং বার্ঘ্যং মুনিপূজিতে খলু সদা ভক্ত্যা শিরে যত্নতঃ।
কিং পুষ্পং ত্বয়ি শোভতে ব্রজপতে সৎপারিজাতার্চ্চিতে
কিং স্তোত্রং গুণসাগরে ত্বয়ি হরে কেনার্চ্চয়েৎ ত্বাং নরঃ॥

পাদ-পদ্মে কোন্ পাদ্য দিব,—নাহি জানি,
জন্ম লইলেন যথা দেবী সুরধুনী!
কোন্ অর্ঘ্য যত্ন করি' দিব তব শিরে,
মুনিগণ পূজে যাহা সদা ভক্তিভরে।

পারিজাত-পুষ্পে তব শোভা অনিবার,
কোন্ পুষ্প দিয়া শোভা করিব তোমার!
গুণের সাগর তুমি,—নাহি তার সীমা,
কোন্ স্তব করি' তব ঘোষিব মহিমা!
হেন বস্তু ত্রিভুবনে নাই, নারায়ণ!
যা দিয়া করিবে লোক তোমার অর্চ্চন!

( ১৩ )

ভগবান্ শ্রীকৃষ্ণ কখন্ কি করেন, তাহা বুঝা যায় না। ইহাই এই শ্লোকের প্রতিপাদ্য বিষয়:—

বাসাংসি ব্রজচারিবারিজদৃশাং হৃত্বা হঠাদুচ্চকৈ-
র্যঃ প্রাগ্ ভূরুহমারুরোহ স পুনর্বস্ত্রাণি বিস্তারয়ন্।
ব্রীড়াভারমপাচকার সহসা পাঞ্চালজায়াঃ স্বয়ং
কো জানাতি জনো জনার্দ্দনমনোবৃত্তিঃ কদা কীদৃশী॥

প্রস্ফুটিত-পদ্ম-নেত্র-গোপ-বধূ-গণ
বিহার করিত সুখে ব্রজে অনুক্ষণ;
লজ্জা দিব সে সবারে, ইহাই ভাবিয়া
সুন্দর বসনগুলি তাদের লইয়া,
হাসিতে হাসিতে যিনি মহা কুতূহলে
উঠিয়াছিলেন উচ্চ কদম্বের ডালে,
কি আশ্চর্য্য দেখ সেই দেব নারায়ণ,
হরিতে লাগিল বস্ত্র যবে দুঃশাসন,

তখনি প্রদান করি অনন্ত বসন
করিলেন দ্রৌপদীর লজ্জা-নিবারণ।
কখন্ কি ভাবে রন্ দেব নারায়ণ,
কেহই সন্ধান তার না পায় কখন্!

( ১৪ )

কাশীধামনিবাসী "শ্রীপাদ"-নামা কোন এক শৈব কবি বৃন্দাবননিবাসী কোন এক পরম-বন্ধু বৈষ্ণব কবিকে বৃন্দাবন অপেক্ষা কাশীধামের মাহাত্ম্য ও উৎকর্ষ দেখাইবার নিমিত্ত নিম্নলিখিত শ্লোকটী লিখিয়া পাঠাইয়াছিলেন:—

যত্রাস্তে মণিকর্ণিকাঽমলসরঃ স্বর্দীর্ঘিকা দীর্ঘিকা
রত্নং তারকমক্ষরং তনুভৃতে শম্ভুঃ স্বয়ং যচ্ছতি।
তস্মিন্নদ্ভুতধামনি স্মররিপোর্নির্ব্বাণমার্গে স্থিতে
মূঢ়োঽন্যত্র মরীচিকাসু পশুবদ্ মুক্তীচ্ছয়া ধাবতি॥

কাশীর মহিমা কভু বলা নাহি যায়,
বিরাজ করেন মণি-কর্ণিকা যথায়,
যে মণি-কর্ণিকা অতি স্বচ্ছ সরোবর,
যে কাশীতে মন্দাকিনী দীর্ঘিকা সুন্দর।
যেখানে স্বয়ং শিব থাকি বিদ্যমান
প্রাণীরে তারক-মন্ত্র করেন প্রদান।
যেখানে নির্ব্বাণ-মুক্তি সহজেই মিলে,
অদ্ভুত নগরী যাহা এই ভূমণ্ডলে,

সেই পুণ্য কাশীধাম বর্জ্জন করিয়া
পশুর মতন মরীচিকায় পড়িয়া
নির্ব্বোধ মানব-গণ কি কারণে হায়
অন্য স্থানে ঘুরে মরে মোক্ষের আশায়!

( ১৫ )

উল্লিখিত শ্লোকটী পড়িয়া সেই বৈষ্ণব কবি, কাশীধাম অপেক্ষা বৃন্দাবনের মাহাত্ম্য ও উৎকর্ষ দেখাইবার নিমিত্ত নিম্ন-লিখিত শ্লোকটী পাঠাইয়াছিলেন :—

ধর্ম্মাম্ভো মণিকর্ণিকা ভগবতঃ পাদাম্বু ভাগীরথী
কাশীনাং পতিরংশমস্য ভজতে শ্রীবিশ্বনাথঃ স্বয়ম্।
এতস্যৈব হি নাম শম্ভুনগরে নিস্তারকং তারকং
তস্মাৎ কৃষ্ণপদাম্বুজং ভজ সখে শ্রীপাদ নির্ব্বাণদম্॥

ভগবান্ বলি যিনি খ্যাত মহীতলে,
মণি-কর্ণিকার জন্ম যাঁর ঘর্ম্মজলে;
যাঁর পাদজল মাত্র গঙ্গা-কলেবর,
অংশভাগী মাত্র যাঁর স্বয়ং শঙ্কর;
যাঁহার তারক-ব্রহ্ম নাম উচ্চারিলে
জীবগণ মুক্তিলাভ করে কাশীতলে,
ধন্য সে নির্ব্বাণ-প্রদ কৃষ্ণের চরণ
হে মিত্র শ্রীপাদ! তাহা কর হে অর্চ্চন!

( ১৬ )

শ্রীকৃষ্ণের চূড়া বামদিকে নিরন্তর হেলিয়া থাকে কেন, মহারাজ কৃষ্ণচন্দ্র বাণেশ্বর বিদ্যালঙ্কারকে এই প্রশ্ন করিলে বিদ্যালঙ্কার মহাশয় নিম্ন-লিখিত শ্লোকে ইহার উত্তর দিয়াছিলেন :—

যদ্ ধ্যায়েৎ সততং বিধিঃ পদযুগং নাভ্যম্বুজে সংস্থিতো
গঙ্গাং যৎপদসম্ভবাং স্মররিপুর্ধত্তে হি শীর্ষে সদা।
যদ্ ভক্ত্যা চ সুসেবতে হি কমলা বামে স্থিতা সন্ততং
তদ্ দ্রষ্টুং কমলাপতেঃ সুকুটিলা বামা চ চূড়া চিরম্॥

( বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য )

বসতি করিয়া নাভি-পদ্মের উপর
যে পদ করেন চিন্তা ব্রহ্মা নিরন্তর;
যে পদ হইতে জাত গঙ্গারে লইয়া
সাদরে রাখেন শিব মাথায় তুলিয়া;
যে পদ স্বয়ং লক্ষ্মী বামদিকে বসি
সমাদরে সেবিছেন দেখি দিবানিশি,
সে পদ দর্শন যদি করি একবার,
সার্থক হইবে এই জীবন আমার।
হায় রে কৃষ্ণের চূড়া ইহাই ভাবিয়া
বামদিকে নিরন্তর রয়েছে হেলিয়া।

( ১৭ )

লক্ষ্মীর অনুগ্রহে ও নিগ্রহে যাহা যাহা ঘটিয়া থাকে, তাহা কবি এই শ্লোকে কহিতেছেন :—

যাবদেব কমলা কৃপান্বিতা
তাবদেব ভবনং বধূঃ সুখম্।
পৌরুষান্বিততনুর্জনাদরো
নাস্তি চেৎ প্রথমবর্ণবর্জ্জনম্॥

(রামজীবন ন্যায়ালঙ্কারস্য)

যতদিন কমলার কৃপা থাকে নরে,
ততদিন এইগুলি সদা দেন তারে;—
বধূ সুখ জনাদর (পুনশ্চ) ভবন
পৌরুষ-অন্বিত-তনু;—এই পাঁচ ধন।
কিন্তু যদি কৃপা তাঁর ফুরাইয়া যায়,
আদ্যবর্ণ বাদে লোক বাকী টুকু পায়;—
বধূ যিনি ভার তিনি, সুখ হয় শূন্য,
জনাদর অনাদর, ভবন অরণ্য,
পৌরুষ-অন্বিত-তনু রুষান্বিত রয়,
তাঁর থাকা, না থাকায়, এই সব হয়।

( ১৮ )

ব্রাহ্মণ চিরকালই দরিদ্র। কারণ, তাঁহাদের উপর লক্ষ্মীর চিরকালই বিষদৃষ্টি। একদিন ব্রাহ্মণেরা মিলিয়া নারায়ণের নিকটে দরখাস্ত করিলেন যে, আপনি একবার কৃপা করিয়া লক্ষ্মী ঠাকুরাণীকে আমাদের গৃহে পদার্পণ করিতে অনুরোধ করুন। তাহা হইলে আর পোড়া পেটের নিমিত্ত আমাদিগকে "হা হা" করিতে হইবে না। ইহা শুনিয়া লক্ষ্মী ঠাকুরাণী চটিয়া গিয়া

কহিলেন, ব্রাহ্মণ-গণ আমার চিরশত্রু; আমি কখনই তাহাদের গৃহে পদার্পণ করিব না। পদার্পণ না করিবার অনেক কারণ আছে। কারণ গুলি এই:—

পীতোঽগস্ত্যেন তাতশ্চরণতলহতো বল্লভোঽন্যেন রোষাদ্
আবাল্যাদ্ বিপ্রবর্গৈঃ স্ববদনবিবরে ধারিতা বৈরিণী মে।
গেহং মে চ্ছেদয়ন্তি প্রতিদিবসমুমাকান্তপূজানিমিত্তং
তস্মাৎ খিন্না সদাঽহং দ্বিজকুলভবনং নাথ নিত্যং ত্যজামি॥

পিতা মোর রত্নাকর পিতা মোর রত্নাকর
অগস্ত্য পূরিল তাঁরে পেটের ভিতর!
স্বামী তুমি নারায়ণ স্বামী তুমি নারায়ণ
ভৃগু তব বুকে লাথি করিল অর্পণ!
মোর ভারতী সতীন মোর ভারতী সতীন
ব্রাহ্মণেরা তার গুণ গায় প্রতিদিন!
পূজিবারে উমাপতি পূজিবারে উমাপতি
পদ্মবন ছিঁড়ি তারা বাড়ায় দুর্গতি!
দেখি এই সব দোষ দেখি এই সব দোষ
হ'য়েছে আমার মনে পরম আক্রোশ!
তাই ওহে নারায়ণ তাই ওহে নারায়ণ
ব্রাহ্মণের বাড়ী নাহি করি পদার্পণ!

( ১৯ )

ভীষণ সমুদ্র-মন্থন হইয়াছে। সমুদ্র ও তাঁহার কন্যা লক্ষ্মীদেবী নিতান্ত কাতর হইয়া পড়িয়াছেন। উভয়ে উঠিয়াই দেখিলেন,

লক্ষ্মীকে লাভ করিবার নিমিত্ত দেবতাগণ লালায়িত ও সম্মুখে উপস্থিত। তখন লক্ষ্মী কাহার গলে বরমাল্য দিবেন, মনে মনে এই চিন্তা করিয়া বিষম ব্যাকুল হইয়া পড়িলেন। সমুদ্র ইহা বুঝিতে পারিয়া কৌশল-সহকারে একপক্ষে লক্ষ্মীকে মন্থন-জনিত দীর্ঘ-নিশ্বাস ও অবসাদ প্রভৃতি ত্যাগ করিতে বলিতেছেন, এবং অন্যপক্ষে বরুণ-দেব, বৃহস্পতি, মহাদেব ও ইন্দ্রকে পতিরূপে গ্রহণ করিতে নিষেধ করিয়া নারায়ণকেই পতিত্বে বরণ করিবার উপদেশ দিতেছেন। ইহাই এই শ্লোকে কথিত হইয়াছে:—

মাতঃ কম্পং গুরুমপি কমলে সংত্যজ ত্বং বিষাদং
মা যাহি ত্বং বলভিদমপি সংজৃম্ভমত্রৈব তিষ্ঠ।
মা গা স্ত্বং বা শ্বসনমুরুরয়ং মন্থমুগ্ধঃ সরস্বান্-
ইত্যুক্ত্বা যাং প্রশমনমনয়ৎ পাতু সা লোকমাতা॥ (১)

(উদ্ভটসাগরস্য)

ওমা লক্ষ্মি! গুরু কম্প করহ বর্জ্জন,
বিষাদ বর্জ্জন পুনঃ করহ এখন।
ত্যজ বল-বিনাশন সংজৃম্ভ তোমার,
শ্বসন ত্যজহ, তিষ্ঠ অত্র অনিবার।

---

(১) টিপ্পনী। কম্পং=কম্পনং, (পক্ষে) বরুণ-দেবম্ [কং (জলং) পাতি যস্তং] গুরুং=মহৎ, (পক্ষে) বৃহস্পতিম্। বিষাদং=দুঃখং (পক্ষে) মহাদেবং (বিষং অস্তি যস্তম্)। বলভিদং সংজৃম্ভং=বলভিদং বল-বিনাশকং গ্লানিসূচকং বা সংজৃম্ভং জৃম্ভণং, (পক্ষে) লালায়িতং ইন্দ্রদেবম্ (সম্যক্ জৃম্ভা জৃম্ভণং উৎকটলাভেচ্ছা বা যস্য তং; বলভিদং ইন্দ্রদেবম্)। অত্র=অস্মিন্ স্থানে, (পক্ষে) নারায়ণে (অকারো বিষ্ণুরুদ্দিষ্টঃ)। শ্বসনং=শ্বাসক্রিয়াম্, (পক্ষে) পবন-দেবম্।

একথা বলিয়া ক্ষুব্ধ সমুদ্র তথন
যে লক্ষীর হৃদি শান্তি করিলা স্থাপন,
জগৎ-তারিণী সেই লক্ষ্মী অবিরল
সর্ব্বদা করুন জগতের সুমঙ্গল।

---

# শিলালিপি-শ্লোকাঃ।

( ২০ )

## (১) ভুবনেশ্বর-মন্দির।

উড়িষ্যার অন্তর্গত ভুবনেশ্বরের মন্দির অত্যন্ত প্রাচীন। ভুবনেশ্বর-ধামের আর একটী নাম 'একাম্র কানন'। এই মন্দিরের মনোহর কারুকার্য্য দেখিলে অবাক্ হইয়া থাকিতে হয়। বহুকাল পূর্ব্বে হিন্দুগণ কিরূপ সভ্য, সুরুচি-সম্পন্ন ও সমৃদ্ধিশালী ছিলেন, তাহা ভুবনেশ্বরের মন্দির দেখিলেই স্পষ্টরূপে বুঝিতে পারা যায়। এই মন্দির কোন্ বৎসরে, কোন্ দেবতার উদ্দেশে, কোন্ মহাপুরুষ দ্বারা নির্ম্মিত হইয়াছিল, তাহা মন্দিরের অন্তর্গত একখানি প্রস্তর-ফলকে ক্ষোদিত একটী সংস্কৃত-শ্লোকে স্পষ্টরূপে অবগত হওয়া যায়। শ্লোকটী এই :—

গজাষ্টেন্দুমিতে জাতে শকাব্দে কৃত্তিবাসসঃ।
প্রাসাদং কারয়ামাস ললাটস্থেন্দুকেশরী ॥

একশত-অষ্ট-আশি শকাব্দ ধরায়
কিরূপ বিখ্যাত,—তাহা বলা নাহি যায়।
উৎকল-দেশীয় মহামতি নরপতি
ললাটেন্দু-কেশরীর হইল সুমতি,—
যিনি শিব,—পরিধানে যাঁর চর্ম্মাম্বর,
উক্ত বর্ষে দিলা তাঁর প্রাসাদ সুন্দর!

অর্থ। গজাষ্টেন্দুমিতে শকাব্দে—গজ = ৮, অষ্ট = ৮, ইন্দু = ১। "অঙ্কস্য বামা গতিঃ,"—এই নিয়মানুসারে ১৮৮ শকাব্দ পাওয়া গেল। এখন ১৮৫৫ শকাব্দ চলিতেছে। অতএব ১৮৫৫-১৮৮ = ১৬৬৭ বৎসর হইল, মন্দিরটী নির্ম্মিত হইয়াছে। সুতরাং এখন মন্দিরের বয়স্ ১৬৬৭ বৎসর। অতএব ফলিতার্থ হইল যে, এই মন্দিরটী ১৮৮ শকাব্দে, ৩২৩ সংবতে বা ২৬৬ খৃষ্টাব্দে নির্ম্মিত হইয়াছিল। মন্দির-নির্ম্মাণ-কালে বঙ্গাব্দ, হিজরী, ফস্‌লী, মগী, বগ্‌ড়ী, ত্রিপুরাব্দ, চৈতন্যাব্দ বা শঙ্করাব্দ প্রভৃতি কোন বৎসরেরই জন্ম হয় নাই।

ললাটস্থেন্দু-কেশরী—যে উৎকল-দেশীয় মহারাজ ভুবনেশ্বরের মন্দির-নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন, তাঁহার প্রকৃত নাম ললাটেন্দু-কেশরী। ললাটেন্দু তাঁহার নাম ও তিনি কেশরি-বংশের সন্তান ছিলেন। তিনি কেশরি-বংশের ষষ্ঠ নৃপতি। ছন্দো-রক্ষার নিমিত্তই কবি "ললাটস্থেন্দুকেশরী" পদ ব্যবহার করিয়াছেন।

কৃত্তিবাসসঃ প্রাসাদং—শিব চিরদিনই চর্ম্মাম্বরধারী, নিঃস্ব ও গৃহশূন্য। 'ললাটেন্দু' শব্দের অর্থ 'শিব'। নামে নামে মিলন হইয়াছে। এই কারণেই মহারাজ ললাটেন্দু-কেশরী শিবের প্রতি যেন সহানুভূতি প্রকাশ করিয়াই তাঁহার নিমিত্ত এই বৃহৎ সুরম্য প্রাসাদ নির্ম্মাণ করাইয়া দিয়াছেন। কাব্যভাবে ধরিতে গেলে এই ধ্বনিটুকুও আসিয়া পড়ে।

এখন ফলিতার্থ হইল যে, উড়িষ্যা-দেশীয় কেশরি-বংশের সন্তান মহারাজ ললাটেন্দু ১৮৮ শকাব্দে, ৩২৩ সংবতে বা ২৬৬ খৃষ্টাব্দে ভুবনেশ্বর-ধামে ভুবনেশ্বর শিবের মন্দির নির্ম্মাণ করাইয়া দিয়াছেন। সুতরাং এখন মন্দিরের বয়স্ ১৬৬৭ বৎসর।

মদীয় পরম-সুহৃৎ, ৺পুরীধাম-নিবাসী মহামহোপাধ্যায় পণ্ডিত স্বর্গত সদাশিব মিশ্র কাব্যকণ্ঠ মহোপদেশক মহাশয় উক্ত সংস্কৃত শ্লোকটী ভুবনেশ্বর-মন্দিরস্থ প্রস্তর-ফলক হইতে উদ্ধৃত করিয়াছিলেন।

মহামহোপাধ্যায় পণ্ডিত স্বর্গত সদাশিব মিশ্র মহাশয় কহেন, উড়িষ্যা-প্রদেশে "মাদ্‌লা-পঞ্জিকা"-নামক একখানি গ্রন্থ আছে। এই পঞ্জিকা লম্বা লম্বা ভাবে তালপত্রে লিখিত হইয়া মর্দ্দলাকারে (মাদলের মত) আবদ্ধ থাকায় ইহার নাম "মাদ্‌লা-পঞ্জিকা" হইয়াছে। ইহাতে জগন্নাথ-দেবের মন্দিরের ইতিহাস ও উড়িষ্যার নৃপতি-গণের ইতিবৃত্ত লিখিত আছে। ইহাতে উক্ত হইয়াছে যে, কেশরি-বংশীয় ষষ্ঠ নৃপতি ললাটেন্দু-কেশরী ৫৮৮ শকাব্দে ভুবনেশ্বরের মন্দির নির্ম্মাণ করাইয়াছিলেন। ইহার সমর্থক শ্লোক এই :—

গজাষ্টেষুমিতে জাতে শকাব্দে কৃত্তিবাসসঃ।
প্রাসাদমকরোদ্ রাজা ললাটেন্দুশ্চ কেশরী॥

পাঁচ-শত-অষ্ট-আশি-শকাব্দে, সুমতি
কেশরি-বংশীয় ললাটেন্দু নরপতি,
যিনি চর্ম্মাম্বর, সেই শিবের কারণ
করিয়া দিলেন রম্য মন্দির গঠন।

অর্থ। গজ=৮, অষ্ট=৮, ইষু=বাণ=৫; "অঙ্কস্য বামা গতিঃ" নিয়মানুসারে ৫৮৮ শকাব্দ আসিয়া পড়ে। কিন্তু প্রস্তর-ফলকে ক্ষোদিত শ্লোকে লিখিত আছে যে, ইহা ১৮৮ শকাব্দে নির্ম্মিত হইয়াছিল। সুতরাং ঠিক ৪০০ বৎসরের তফাৎ দেখা যাইতেছে। মাদ্‌লা-পঞ্জিকার মতে ভুবনেশ্বর-মন্দিরের বয়স্ এখন ১২৬৭ বৎসর। কোন্ মত ঠিক, তাহা বলা যায় না। প্রস্তর-ফলকে লিখিত শ্লোকটীই প্রামাণিক বলিয়া বোধ হয়। যাহা হউক, এ বিষয় সুধীগণের বিবেচ্য।

( ২১ )

## (২) পুরী-মন্দির।

পুরীধামে জগন্নাথ-দেবের মন্দিরও অতি প্রাচীন। ইহার অপরূপ সৌন্দর্য্য ও নির্ম্মাণ-কৌশল দেখিলে বিস্মিত হইতে হয়। পুরীধাম মহাতীর্থ। সমগ্র ভারতবর্ষের নানা স্থান হইতে আসিয়া হিন্দুগণ এই পরম-পবিত্র পুণ্য-তীর্থ-দর্শন-পূর্ব্বক কৃতার্থ হইয়া চলিয়া যান। কোন্ বৎসরে, কোন্ মহাপুরুষ এই পবিত্র মনোহর মন্দির নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন, তাহা জানিতে দর্শক-গণের মহৎ কুতূহল

জন্মিতে পারে। প্রায় ২৫ বৎসর পূর্ব্বে যখন পুরীধাম দর্শন করিতে যাই, তখন পুরীধাম-নিবাসী মহামহোপাধ্যায় স্বর্গত পণ্ডিত জগন্নাথ মিশ্র মহাশয়ের সহিত আমার পরম সৌহার্দ্দ্য জন্মিয়াছিল। তিনি এখন জীবিত নাই। তিনি তৎকালে উড়িষ্যা-প্রদেশীয় অনেক কবির রচিত অনেক সংস্কৃত উদ্ভট-কবিতা আমাকে দিয়াছিলেন। সেই সময়ে তিনি আমাকে আর একটী সংস্কৃত শ্লোকও দিয়া বলিয়াছিলেন—"পূর্ণ বাবু! এই শ্লোকটী পুরী-মন্দিরের অভ্যন্তরস্থ একখানি প্রস্তর-ফলক হইতে উদ্ধৃত করিয়াছি।" তখন সময়াভাব-বশতঃ শ্লোকটী স্বচক্ষে দেখিয়া ও পড়িয়া আসিতে পারি নাই। শ্লোকটী স্বচক্ষে দেখিবার নিমিত্ত কয়েক বৎসর পূর্ব্বে পুরীধামে গিয়াছিলাম। শুনিলাম, মহামহোপাধ্যায় জগন্নাথ মিশ্র মহাশয় পরলোক-গত হইয়াছেন। অগত্যা মহামহোপাধ্যায় পণ্ডিত সদাশিব মিশ্র কাব্যকণ্ঠ মহোপদেশক মহাশয়ের সহিত দেখা করিতে গেলাম। তাঁহার সহিত আমার বিশেষ আলাপ ও পরিচয় ছিল। তাঁহার পুত্র শ্রীযুক্ত লোকনাথ মিশ্র এম-এ মহাশয়ের মুখে শুনিলাম, তাঁহার পিতা সদাশিব মিশ্র মহাশয় ৺কাশীধামে ব্রাহ্মণ-সভায় গিয়াছেন। তিনি সুপণ্ডিত ও প্রত্নতত্ত্ববিৎ। মনে করিয়াছিলাম, তাঁহাকে মন্দিরের অভ্যন্তরে লইয়া গিয়া শ্লোকটী পড়িয়া আসিব। কিন্তু আমার দুর্ভাগ্য-বশতঃ তিনি পুরীধামে না থাকায় ব্যথিত-হৃদয়ে চলিয়া আসিতে বাধ্য হইলাম। অনেক পাণ্ডাকে শ্লোকটীর সম্বন্ধে জিজ্ঞাসা করিলাম, কিন্তু কেহই কিছু বলিতে পারিলেন না। যাহা হউক, জগন্নাথ মিশ্র মহাশয় মন্দিরের অভ্যন্তরস্থ প্রস্তর-ফলকে ক্ষোদিত যে শ্লোকটী উদ্ধৃত করিয়া আমাকে দিয়াছিলেন, তাহা এই:—

"শকাব্দে রন্ধ্রশুভ্রাংশুরূপনক্ষত্রনায়কে।
প্রাসাদঃ কারিতোঽনঙ্গভীমদেবেন ধীমতা॥"

শকাব্দ এগার-শত-উনিশ ভারতে
কিরূপ বিখ্যাত,—তাহা বুঝ বিধিমতে।
উৎকলে অনঙ্গ-ভীম-দেব নরপতি,
জগন্নাথ-দেব তাঁরে দিলেন সুমতি।
তখন অনঙ্গ-ভীম-দেব বুদ্ধিমান্
পুরীতে করিলা তাঁর মন্দির নির্ম্মাণ।

অর্থ। শকাব্দে রন্ধ্রশুভ্রাংশুরূপনক্ষত্রনায়কে—রন্ধ্র = ৯; শুভ্রাংশু = চন্দ্র = ১; রূপ = ১; নক্ষত্র-নায়ক = চন্দ্র = ১। অতএব ৯১১১ অঙ্ক হইল। এখন "অঙ্কস্য বামা গতিঃ",—এই নিয়মানুসারে ১১১৯ শকাব্দ প্রাপ্ত হওয়া গেল। এক্ষণে ফলিতার্থ হইল যে, উড়িষ্যা-নিবাসী মহারাজ অনঙ্গভীম দেব ১১১৯ শকাব্দে, ১২৫৪ সংবতে, ৬০৪ বঙ্গাব্দে বা ১১৯৭ খৃষ্টাব্দে পুরীধামে জগন্নাথ-দেবের মন্দির নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন। এখন ১৮৫৫ শকাব্দ চলিতেছে। সুতরাং এক্ষণে পুরীর মন্দিরের বয়স্ ৭৩৬ বৎসর।

এস্থলে একটী বক্তব্য আছে। উক্ত মহামহোপাধ্যায় জগন্নাথ মিশ্র মহাশয় একদিন আমাকে তাঁহার বাটীতে লইয়া গিয়া একখানি সংস্কৃত পুঁথি দেখাইয়াছিলেন। আমার ঠিক স্মরণ নাই,—উড়িয়া-অক্ষরে ইহা লিখিত ছিল বলিয়াই আমার মনে হয়। এই পুঁথিখানি পুরীধামস্থ "মুক্তিমণ্ডপ-পুস্তকালয়ে" থাকিলেও থাকিতে পারে। পুঁথি খানির নাম "গঙ্গবংশানুচরিতম্"। ইহা একখানি নাটক। বাসুদেব রথ ইহার রচয়িতা। 'অনঙ্গ-

সুন্দর' এই নাটকের নায়ক। কোন্ বৎসরে কোন্ রাজা পুরীর মন্দির নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন, তাহা নায়ক, নায়িকাকে নিম্ন-লিখিত শ্লোক বলিয়া জানাইতেছেন। শ্লোকটী এই :—

"অঙ্কক্ষৌণিশশাঙ্কেন্দুসম্মিতে শকবৎসরে।
অনঙ্গভীমদেবেন প্রাসাদঃ শ্রীপতেঃ কৃতঃ॥"

শকাব্দ এগার-শত-উনিশের মত
পবিত্র বৎসর নাই,—জানে এ ভারত।
শ্রীঅনঙ্গ-ভীম-দেব রাজা উড়িষ্যার,
জগন্নাথ কৈলা তাঁর সুমতি-সঞ্চার।
উক্ত বর্ষে পুরীধামে রাজা পুণ্যবান্
করিলেন জগন্নাথ-মন্দির-নির্ম্মাণ।

অর্থ। অঙ্কক্ষৌণিশশাঙ্কেন্দুসম্মিতে শক-বৎসরে—অঙ্ক=৯; ক্ষৌণি=পৃথিবী=১; শশাঙ্ক=চন্দ্র=১; ইন্দু=১; অতএব ৯১১১ অঙ্ক হইল। এখন "অঙ্কস্য বামা গতিঃ",—এই নিয়মানুসারে ১১১৯ শকাব্দ প্রাপ্ত হওয়া গেল। এক্ষণে ভাবার্থ হইল যে, মহারাজ অনঙ্গভীম দেব ১১১৯ শকাব্দে, ১২৫৪ সংবতে, ৬০৪ বঙ্গাব্দে বা ১১৯৭ খৃষ্টাব্দে পুরীধামে জগন্নাথ-দেবের মন্দির নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন।

এখন পাঠকগণ বুঝিয়া দেখুন যে, মন্দিরের মধ্যে প্রস্তর-ফলকে ক্ষোদিত শ্লোকে যে ১১১৯ শকাব্দ পাওয়া যায়, "গঙ্গ-বংশানুচরিত"-গ্রন্থেও ঠিক সেই ১১১৯ শকাব্দ প্রাপ্ত হওয়া

যাইতেছে। অতএব স্পষ্টই দেখা যাইতেছে যে, পুরীর মন্দির ১১১৯ শকাব্দেই নির্ম্মিত হইয়াছে।

ভুবনেশ্বরের মন্দির, পুরীর মন্দির অপেক্ষা বহু প্রাচীন। ভুবনেশ্বরের মন্দির ১৮৮ শকাব্দে এবং পুরীর মন্দির ১১১৯ শকাব্দে নির্ম্মিত হইয়াছে। সুতরাং আজ ভুবনেশ্বরের মন্দিরের বয়স্ ১৬৬৭ বৎসর এবং পুরীর মন্দিরের বয়স্ ৭৩৬ বৎসর। ভুবনেশ্বরের মন্দির, পুরীর মন্দিরের ৯৩১ বৎসর পূর্ব্বে নির্ম্মিত হইয়াছে।

---

## (৩) কোণারক ( কোণার্ক )-মন্দির।

কোণারক, ৺পুরীধামের প্রায় ১৯ মাইল উত্তর-পূর্ব্বে অবস্থিত। সংস্কৃত-ভাষায় কোণার্ক এবং প্রচলিত কথায় কোণারক বলে। এই . কোণারক-মন্দিরে সূর্য্যদেব প্রতিষ্ঠিত। এই মন্দিরের কারুকার্য্য, ভুবনেশ্বর ও পুরীর মন্দিরের কারুকার্য্য অপেক্ষা আরও বিচিত্র ও রমণীয়। আকবর বাদসাহের সুপণ্ডিত পারিষদ "আইন আকবরী"-গ্রন্থ-প্রণেতা আবুল ফাজল উক্ত ৩টী মন্দির দেখিতে আসিয়াছিলেন। তিনি এই সমস্ত মন্দিরের, বিশেষতঃ কোণারক-মন্দিরের, সৌন্দর্য্য ও কারুকার্য্য-কৌশলে দেখিয়া বিমোহিত হইয়াছিলেন। ভুবনেশ্বরে যেরূপ শিব-মন্দির, পুরীতে যেরূপ বিষ্ণু-মন্দির, কোণারকেও সেইরূপ সূর্য্য-মন্দির প্রতিষ্ঠিত আছে। কোন্ বৎসরে কোন্ মহাত্মা ইহা নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন, তাহা নিম্ন-লিখিত সংস্কৃত-শ্লোক পাঠ করিলেই জানিতে পারা যায়ঃ—

"সপুচ্ছনরসিংহেন ক্ষ্মেশ্বরেণাংশুমালিনঃ।
প্রাসাদঃ কারিতো রাজ্ঞা শকে দ্বাদশকে শতে।"

লাঙ্গুলিয়া নরসিংহ দেব নরপতি
উড়িষ্যার রাজা বলি' ছিল তাঁর খ্যাতি।
বার-শত শকাব্দেই এই বর্ত্তমান
সূর্য্যের মন্দির তিনি করেন নির্ম্মাণ।

অর্থ। সপুচ্ছনরসিংহেন—নরসিংহ-দেব (প্রথম) গঙ্গাবংশীয় রাজা ছিলেন। ইনি নৃসিংহ-দেব বলিয়াও কথিত। ইহাঁর উপাধি ছিল 'লাঙ্গুলিয়া'। এই হেতু এই শ্লোকে 'সপুচ্ছ' শব্দ প্রযুক্ত হইয়াছে। রাজার একটী ল্যাজ ছিল,—এরূপ অর্থ নহে। 'লাঙ্গুলিয়া' ইহাঁর উপনাম মাত্র।

ক্ষ্মেশ্বরেণ রাজ্ঞা—ভূমিপতি দ্বারা; অংশুমালিনঃ প্রাসাদঃ—সূর্য্যদেবের মন্দির। "প্রাসাদো দেবভূভুজাম্" (অমরসিংহঃ)।

দ্বাদশকে শতে শকে—১২০০ শকাব্দে, (৬৮৫ বঙ্গাব্দে বা ১২৭৮ খৃষ্টাব্দে)

কোণারকের মন্দিরে কোন প্রস্তর-ফলকে কোন সংস্কৃত শ্লোক দেখিতে পাওয়া যায় না। স্বর্গত ডাক্তার রাজেন্দ্রলাল মিত্র মহাশয় "মাদ্‌লা-পঞ্জিকা" হইতে উক্ত সংস্কৃত শ্লোকটী উদ্ধৃত করিয়াছেন। এই পঞ্জিকার মতে কোণারক-মন্দির ১২০০ শকাব্দে নির্ম্মিত হইয়াছে। গঙ্গাবংশীয় রাজগণের তাম্র-শাসন-ফলক দ্বারা জানিতে পারা যায়, নরসিংহ-দেবের রাজত্বের অষ্টাদশ-বর্ষে এই মন্দিরের নির্ম্মাণ-কার্য্য সম্পন্ন হইয়াছিল। নরসিংহ দেব ১২ খৃষ্টাব্দে সিংহাসনে আরোহণ করেন। সুতরাং ১২৫৮+১৮=১২৭৬ খৃষ্টাব্দে কোণারক-মন্দির নির্ম্মিত হইয়াছে। "মাদ্‌লা-পঞ্জিকার" মতে ১২৭৮ খৃষ্টাব্দ এবং তাম্র-শাসন-ফলকের মতে ১২৭৬ খৃষ্টাব্দ। এই দুই বিভিন্ন মতের পার্থক্য ২ বৎসর মাত্র।

আকবর-বাদসাহের প্রসিদ্ধ পণ্ডিত আবুল-ফাজেল, কোণারক-মন্দির দেখিতে আসিয়া ও ইহার অদ্ভুত কারু-কার্য্য-কৌশল দেখিয়া স্বীয় "আইন-আকবরী"-গ্রন্থে ইহার ভূয়সী প্রশংসা করিয়া গিয়াছেন। তাঁহার মতে কোণারক-মন্দির ৮৫০ খৃষ্টাব্দে নির্ম্মিত

হইয়াছিল। তিনি কহেন, কোণারক-মন্দির পুরীর মন্দিরের বহু পূর্ব্বে নির্ম্মিত হইয়াছে। প্রত্নতত্ত্ববিৎ পণ্ডিত স্বর্গত মনোমোহন গাঙ্গুলী মহাশয় "উড়িষ্যায় ভগ্নাবশেষ" (Orissa and her Remains)-নামক গ্রন্থে লিখিয়াছেন যে, আবুল-ফাজেল দিল্লী ও আগরায় থাকিয়া উড়িষ্যাস্থ কোণারক-মন্দিরের নির্ম্মাণ-কাল-সম্বন্ধে যাহা বলিয়াছেন, তাহা আদৌ বিশ্বাস-যোগ্য নহে। বিশেষতঃ, তিনি স্বীয় গ্রন্থে কোনরূপ প্রমাণ-প্রয়োগ করিয়া যান নাই। যখন "মাদ্‌লা-পঞ্জিকায়" ও "তাম্র-শাসন-ফলকে" কেবল ২ বৎসরের প্রভেদ দেখা যায়, তখন "মাদ্‌লা-পঞ্জিকাই" রাজেন্দ্র লাল মিত্রের মতে প্রামাণিক।

"মাদ্‌লা-পঞ্জিকার" মতে কোণারক-মন্দির ১২০০ শকাব্দে, ১৩৩৫ সংবতে, ৬৮৫ বঙ্গাব্দে বা ১২৭৮ খৃষ্টাব্দে নির্ম্মিত হইয়াছে। সুতরাং দেখা যাইতেছে যে, সর্ব্বাগ্রে ভুবনেশ্বর-মন্দির, তৎপরে পুরী-মন্দির এবং তাহারও পরে কোণারক-মন্দির নির্ম্মিত হইয়াছিল।

আবুল-ফাজেল শতমুখে কোণারক-মন্দিরের প্রশংসা করিয়া "আইন-আকবরী"-গ্রন্থে যাহা লিখিয়া গিয়াছেন, তাহার মর্ম্মার্থ এই :—

"কোণারক-মন্দির, জগন্নাথ-দেবের মন্দিরের অনতিদূরে অবস্থিত। ইহাতে সূর্য্যদেব প্রতিষ্ঠিত আছেন। সমগ্র উড়িষ্যা-প্রদেশ হইতে বৎসরে বৎসরে যে রাজস্ব আদায় হয়, সেইরূপ ১২ বৎসরের রাজস্বের টাকা লইয়া এই মন্দির নির্ম্মিত হইয়াছিল।" তখন উড়িষ্যায় বাৎসরিক রাজস্ব ৩ কোটী টাকা ছিল। সুতরাং আবুল-ফাজেলের মতে এই মন্দির-নির্ম্মাণে ৩৬ কোটী টাকা ব্যয়িত হইয়াছে।

( ২৩ )

## (৪) বাগবাজারে অন্নপূর্ণা-ঘাটের মন্দির।

বাগবাজার-ষ্ট্রীট্ ও চিৎপুর রোডের সংযোগ-স্থলের দক্ষিণ-পূর্ব্ব কোণে অন্নপূর্ণার গৃহ ও পাঁচটী শিব-মন্দির দেখিতে পাওয়া যায়। এই স্থানের পশ্চিম-দিকে গঙ্গাতীরে স্নান করিবার একটী বহু প্রাচীন ঘাট আছে। ইহার নাম "অন্নপূর্ণার ঘাট।" উক্ত দ্বিতীয় শিব-মন্দিরের উপরি-ভাগে একটী সংস্কৃত-শ্লোক লিখিত আছে। শ্লোকটী এই:—

শাকে বিলেশয়বিলর্ত্তুবিধৌ বিধায়
চিত্তে বিলাসফলদং গুরুপাদপদ্মম্।
ঈশস্য সংস্থিতিকৃতো দ্বিজবিষ্ণুরামোঽ-
কার্ষীদ্ধি মন্দিরমিদং পরমিষ্টকীর্ত্তিঃ॥ (১)

---

(১) এই শ্লোকটী উদ্ধার করিতে আমাকে বিলক্ষণ কষ্ট সহ্য করিতে হইয়াছিল। শ্রীমান্ মানদাপ্রসন্ন সেন, এম্-এ, শ্রীব্রজেন্দ্রনাথ চক্রবর্ত্তী, শ্রীকালীপ্রসন্ন মিত্র ও আমি,—এই কয়েক জনে মই লাগাইয়া ও "কার্বন্-পেপার" দিয়া মন্দির হইতে শ্লোকটী পাড়িয়া আনিলাম। সমস্তই পড়িলাম ও অর্থ করিলাম। এখন দেখিতে পাওয়া গেল, শ্লোকটী "বসন্ততিলক"-ছন্দে রচিত।

মন্দির-প্রতিষ্ঠাতার পরিচয়। "দ্বিজবিষ্ণুরামঃ",—ইনিই বাগবাজার-নিবাসী প্রসিদ্ধ "বিষ্ণুরাম চক্রবর্ত্তী"। ইনি ইষ্ট-ইণ্ডিয়া-কোম্পানীর অধীনতায় আমীনের কার্য্য করিয়া বিলক্ষণ সম্মান ও ধন সঞ্চয় করিয়াছিলেন। চক্রবর্ত্তি-বংশ অতি প্রাচীন ও সম্ভ্রান্ত। বিষ্ণুরামের জ্যেষ্ঠ পুত্র শ্যামাচরণ চক্রবর্ত্তী মহাশয় তৎকালে কলিকাতায় একজন সম্মানিত পুরুষ ছিলেন। ১৭৬৫ খৃষ্টাব্দে ২৭ ফেব্রুয়ারি (১১৭১ বঙ্গাব্দে, ১৯ ফাল্গুন, বুধবার) দিবসে কুমারটুলী-নিবাসী প্রসিদ্ধ গোবিন্দরাম মিত্রের পৌত্র রাধাচরণ মিত্রের ফাঁসির হুকুম হইয়াছিল। ইহা

ভোগ-সুখ-প্রদ গুরু-চরণ-কমল
স্মরণ করিয়া মনে মনে অবিরল
দ্বিজ বিষ্ণুরাম শিব-স্থাপন করিয়া
নিজ অভিলাষ তাহে মিটাইয়া দিয়া
ষোল-শত-অষ্ট-নব্বই শকের বৎসরে
নির্ম্মিলা মন্দির এই মহা-ভক্তি-ভরে।

অর্থ :—"শাকে বিলেশয়বিলর্ত্তু বিধৌ" বিলেশয়=সর্প=৮; বিল=গর্ত্ত=রন্ধ্র=৯; ঋতু=৬; বিধু=চন্দ্র=১। ইহা হইতে ৮৯৬১ রাশি প্রাপ্ত হওয়া গেল। "অঙ্কস্য বামা গতিঃ",—এই নিয়মানুসারে ১৬৯৮ শকাব্দ পাওয়া যাইতেছে। এখন ১৮৫৫ শকাব্দ চলিতেছে। অতএব মন্দিরের বয়স্ এখন ১৫৭ বৎসর। এক্ষণে স্পষ্টই দেখা যাইতেছে যে, এই শিব-মন্দিরটী ১৬৯৮ শকাব্দে, ১৭৭৭ খৃষ্টাব্দে বা ১১৮৩ বঙ্গাব্দে নির্ম্মিত হইয়াছিল। তখন ওয়ারেণ-হেষ্টিংস গভর্ণর-জেনারল ছিলেন।

---

মহারাজ নন্দকুমারের ফাঁসির ১০ বৎসর পূর্ব্বের কথা। রাধাচরণকে বাঁচাইবার জন্য মহারাজ নবকৃষ্ণ প্রভৃতি ৯৫ জন, ইংলণ্ডের রাজা তৃতীয় জর্জের নিকটে দরখাস্ত দেওয়ায় রাজা তাঁহার ফাঁসি মকুব করিয়া দিয়াছিলেন। এই ৯৫ জনের মধ্যে শ্যামাচরণ চক্রবর্ত্তী মহাশয়ের নাম দেখিতে পাওয়া যায়। এই শ্যামাচরণের বংশধর রায় শ্রীযুক্ত মন্মথনাথ চক্রবর্ত্তী বাহাদুর ও শ্রীনরেন্দ্রনাথ চক্রবর্ত্তী, এম্-এ, বি-এল্ মহাশয় এখনও এই বংশের গৌরব রক্ষা করিতেছেন। বন্ধুবর শ্রীযুক্ত ব্রজেন্দ্রনাথ চক্রবর্ত্তী ও তাঁহার কনিষ্ঠ ভ্রাতা শ্রীনরেন্দ্রনাথ চক্রবর্ত্তী মহাশয় চক্রবর্ত্তি-বংশের কৃতী সন্তান। ব্রজেন্দ্রবাবুরই চেষ্টায় শ্লোকটী সংগ্রহ করিতে পারিয়াছিলাম। বিষ্ণুরাম চক্রবর্ত্তীর বংশধর-গণের মুখে শুনিয়াছি যে, ওয়ারেণ হেষ্টিংস বিলাত যাইবার সময়ে বিষ্ণুরামকে ৫২ বিঘা ভূমি দান করিয়া গিয়াছিলেন।

( ২৪ )

(৫) কোন্নগরের দ্বাদশ মন্দির।

শ্রীরামপুরের দক্ষিণ ও বালী-উত্তরপাড়ার উত্তর দিকে কোন্নগর গ্রাম গঙ্গাতীরে অবস্থিত। ইহার প্রকৃত নাম 'কোণ-নগর'। কলিকাতার অন্তর্গত হাটখোলার সুপ্রসিদ্ধ মদনমোহন দত্ত মহাশয়ের ভ্রাতুষ্পুত্র হরসুন্দর দত্ত মহাশয় কোন্নগরে দ্বাদশ শিব-মন্দির, চাঁদনী ও বাঁধাঘাট নির্ম্মাণ করাইয়া দিয়াছিলেন। এরূপ সুন্দর মন্দির ও ঘাট বর্ত্তমান সময়ে দেখিতে পাওয়া যায় না। ঘাটের উপরিস্থ চাঁদনীর পূর্ব্বভাগে একখানি কৃষ্ণবর্ণ-প্রস্তর-ফলকে নিম্ন-লিখিত শ্লোকটী এখনও দেখিতে পাওয়া যায়:—

"শাকেঽক্ষিবেদধরভূগণিতে তপস্যে
গ্রামেঽত্র কোণনগরে শিবমন্দিরাণি।
সংনির্ম্মমে কলিকত্তানগরীনিবাসী
সশ্রীকদত্তহরসুন্দর ইষ্টনিষ্ঠঃ ॥ (১)

---

(১) উক্ত দ্বাদশ মন্দির, ঘাট ও চাঁদনী নির্ম্মাণ করিতে হরসুন্দর বাবুর অজস্র অর্থ-ব্যয় হইয়াছিল। কত টাকা যে তিনি গঙ্গাগর্ভে ঢালিয়া দিয়াছিলেন, তাহা বলা যায় না। স্বর্গত সার্থকচন্দ্র দে মহাশয় কোন্নগরের দক্ষিণ-দিগ্‌বর্ত্তী 'ভদ্রকালী' গ্রামে একটী বৃহৎ ইটখোলার কারবার করিয়াছিলেন। তিনিই মন্দির-নির্ম্মাণের সময় উক্ত দ্বাদশ মন্দির, চাঁদনী ও ঘাট নির্ম্মাণের উপযোগী যাবতীয় ইট, টালি, চূণ, সুরকী প্রভৃতি উপাদান-সামগ্রী দিয়াছিলেন। মন্দির-প্রতিষ্ঠার কিঞ্চিৎ পূর্ব্বে হরসুন্দর বাবু হাসিতে হাসিতে সার্থকচন্দ্রকে বলিলেন, "সার্থক বাবু! আমি মন্দির প্রতিষ্ঠা করিতেছি। আপনার প্রদত্ত জিনিসে আমার মন্দিরাদি নির্ম্মিত হইয়াছে। আপনি কি উপহার পাইলে সন্তুষ্ট

কলিকাতা ( হাটখোলা ) নগর-নিবাসী
শ্রীহরসুন্দর দত্ত ইষ্ট-অভিলাষী
সতের-শ-বিয়াল্লিশ-শকাব্দে ফাল্গুনে
সুরধুনী-তীরে 'কোণ-নগর'-পত্তনে
শাস্ত্রের বিধান মত করি প্রতিষ্ঠান
করিল দ্বাদশ-শিব-মন্দির নির্ম্মাণ।

অর্থ। অক্ষি=চক্ষুঃ—২। বেদ=৪। ধর=পর্ব্বত ৭। ভূ=পৃথিবী=১। তপস্যে—ফাল্গুন মাসে। জ্যোতিষ শাস্ত্রের এই অঙ্কগুলি দ্বারা ২৪৭১ শকাব্দ প্রাপ্ত হওয়া গেল; এবং "অঙ্কস্য বামা গতিঃ",—এই নিয়মানুসারে ১৭৪২ শকাব্দ বাহির হইল।

---

হন, তাহা বলুন। ঝাড়, লণ্ঠন, শাল-দোশালা যাহা ইচ্ছা করেন, তাহাই লউন।" ইহা শুনিয়া সার্থকচন্দ্র হাসিতে হাসিতে বলিলেন, 'আমি এ সকল বস্তু চাহি না। আমার একটী মাত্র চাহিবার বস্তু আছে। আপনার এই বৃহৎ সমারোহে আমি এইমাত্র চাহি যে, প্রত্যহ একখানি করিয়া আপনার দেব-সেবার জন্য যে নৈবেদ্য হইবে ও তাহার আনুষঙ্গিক দ্রব্যাদি থাকিবে, তাহার একদিনের সামগ্রী আমার গুরু-বংশীয় কোন লোক মাসে মাসে বংশানুক্রমে পাইবেন, এইটুকু আমি ইচ্ছা করি।" দত্ত মহাশয় তাহাতেই সম্মত হইলেন। "ভদ্রকালী"-গ্রামে নিস্তারিণী দেবী নাম্নী একটী বিধবা ব্রাহ্মণ-কন্যা ছিলেন। তিনি আমাদের গুরুবংশীয়া। বাল্যকালে আমি তাঁহার সঙ্গে গিয়া দ্বাদশ-মন্দির হইতে নৈবেদ্য ও অন্যান্য জিনিষ আনিতাম। আমরা দুইজনে এত জিনিষ আনিতে পারিতাম না। একটী মুটে করিয়া আনিতে হইত। কথা এই যে, এই নৈবেদ্যাদি দ্বারা একটী ব্রাহ্মণের এক মাসের বিলক্ষণ আহার চলিত। এখন আর সেদিন নাই। মহাত্মা সার্থকচন্দ্র আনুমানিক ১৮৩৭ খৃষ্টাব্দে দেহ-ত্যাগ করেন। তাঁহার জ্যেষ্ঠপুত্র রামচাঁদ, তৎপুত্র কৃষ্ণচন্দ্র ও তৎপুত্র এই প্রবন্ধ-লেখক শ্রীপূর্ণচন্দ্র দে উদ্ভটসাগর।—গ্রন্থকার

পূর্ণ শ্লোকটীর অর্থ এই :—"কলিকাতা (হাটখোলা)-নিবাসী যাগ-যজ্ঞ-কর্ম্মাভিলাষী শ্রীহরসুন্দর দত্ত, ১৭৪২ শকাব্দে ফাল্গুন মাসে এই 'কোণনগর'-গ্রামে দ্বাদশ-শিব-মন্দির নির্ম্মাণ ও প্রতিষ্ঠা করিলেন।" সুতরাং ১২২৭ বঙ্গাব্দে ফাল্গুন-মাসে বা ১৮২১ খৃষ্টাব্দে ১১ ফেব্রুয়ারি হইতে ১২ মার্চ্চের মধ্যেই এই দ্বাদশ-শিব-মন্দির নির্ম্মিত ও প্রতিষ্ঠিত হইয়াছিল।

( ২৫ )

## (৬) গঙ্গাবাসে হরিহর-মন্দির।

কথিত আছে যে, একদিন একজন শৈব ও একজন বৈষ্ণব নবদ্বীপাধিপতি 'মহারাজ-রাজেন্দ্র' কৃষ্ণচন্দ্রের সভায় আসিয়া এক জন স্বীয় উপাস্য দেবতা হর, এবং আর একজন নিজ উপাস্য দেবতা হরির পক্ষ অবলম্বন করিয়া ঘোরতর তর্ক-বিতর্ক করিতে লাগিলেন। মহারাজ স্বয়ং এবং সভাস্থ পণ্ডিত-মহাশয়-গণ নিরতিশয় বিরক্ত ও ব্যথিত-হৃদয় হইয়া উঠিলেন। সেই দিনই কৃষ্ণচন্দ্র, জ্যেষ্ঠ পুত্র শিবচন্দ্রকে কহিলেন—"তুমি অদ্যই গঙ্গাতীরে আমার জমিদারীর মধ্যে একটী পবিত্র রম্য স্থান নির্ব্বাচন করিয়া আইস। আমি সত্বর সেই স্থানে হরি-হর-মূর্ত্তি-স্থাপন করিব"। শিবচন্দ্র নবদ্বীপের অনতিদূরে পূর্ব্বদিকে একটী স্থান নির্ব্বাচন করিয়া আসিলেন। স্থানটীর নাম 'গঙ্গাবাস'। মহারাজ কৃষ্ণচন্দ্র এই গঙ্গাবাস-নামক স্থানে একটী অদ্ভুত হরিহর-মূর্ত্তি স্থাপন করিয়া স্বীয় সভা-পণ্ডিত, প্রসিদ্ধ কবি বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয় দ্বারা হরি-হর-মূর্ত্তির অভেদ-সূচক একটী সংস্কৃত কবিতা রচনা করাইয়া

লইলেন এবং মন্দিরের গাত্রে একখানি প্রস্তর-ফলকে ইহা সংস্থাপিত করিয়া দিলেন। শ্লোকটী এই :—

গঙ্গাবাসে বিধিশ্রুত্যনুগতসুকৃতক্ষৌণিপালে শকেঽস্মিন্
শ্রীযুক্তো বাজপেয়ী ভুবি বিদিতমহারাজরাজেন্দ্রদেবঃ।
ভেত্তুং ভ্রান্তিং মুরারিত্রিপুরহরভিদামজ্ঞতাং পামরাণা-
মদ্বৈতব্রহ্মরূপং হরিহরমুময়াঽস্থাপয়ল্লোলয়া চ ॥

( বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য )

হরি এক বস্তু, আর এক বস্তু হর,—
এই ভেদ মনে যারা রাখে নিরন্তর,
সে সব পাপীর ভ্রান্তি দূর করিবারে
বাসনা হইল কৃষ্ণচন্দ্রের অন্তরে।
কৃষ্ণচন্দ্র 'মহারাজ-রাজেন্দ্র' নৃপতি,
বাজপেয় যজ্ঞে যাঁর বিপুল সুখ্যাতি,
শকাব্দ ষোড়শ-শত-অষ্ট-নব্বইয়েতে
গঙ্গাতীরে 'গঙ্গাবাস'-নামক স্থানেতে
হরি-হর-মূর্ত্তি তিনি করেন স্থাপন,
পরম অদ্ভুত কিবা ইহার গঠন।
দুর্গাকে হরির কোলে স্থাপন করিয়া,
লক্ষ্মীকে হরের কোলে বসাইয়া দিয়া,
দেখালেন কোন ভেদ নাই হরি-হরে,
রে পামর! ভেবে দেখ বারেক অন্তরে!

গঙ্গাবাসে—নবদ্বীপের অনতিদূরে পূর্ব্বদিকে 'গঙ্গাবাস'-নামক একখানি গ্রামে।

বিধিশ্রুত্যমুগতসুকৃতক্ষৌণিপালে শকে—বিধিশ্রুতি = ব্রহ্মার কর্ণ = ৮; সুকৃত = পুণ্য = ৯; ক্ষৌণি-পাল = রাজা = ১৬। অতএব 'অঙ্কস্য বামা গতিঃ,' এই নিয়মানুসারে ১৬৯৮ শকাব্দ পাওয়া গেল। অতএব স্পষ্টই দেখা যাইতেছে যে, ১৬৯৮ শকাব্দে, ১৮৩৩ সংবতে, ১১৮৩ বঙ্গাব্দে বা ১৭৭৬ খৃষ্টাব্দে হরি-হর-মন্দিরটী স্থাপিত হইয়াছিল।

বাজপেয়ী—মহারাজ-রাজেন্দ্র কৃষ্ণচন্দ্র বহুব্যয় করিয়া বাজপেয়-যজ্ঞ করিয়াছিলেন বলিয়া 'বাজপেয়ী' উপাধি তিনি প্রাপ্ত হইয়াছিলেন।

মহারাজ-রাজেন্দ্র-দেবঃ—মহারাজ কৃষ্ণচন্দ্র স্বয়ং বিদ্বান্ ও বিদ্যানুরাগী ছিলেন। তিনি বহুসংখ্যক ব্রাহ্মণকে বহু ব্রহ্মত্র-ভূমি প্রদান করিয়া স্বীয় বদান্যতা দেখাইয়া ছিলেন। তাঁহার সভা, বিক্রমাদিত্যের সভার ন্যায়, নবরত্নে বিভূষিত ছিল। তাঁহারই সময়ে বিদ্যাপীঠ নবদ্বীপ ন্যায়-শাস্ত্র-শিক্ষা-দানের কেন্দ্রস্থল হইয়াছিল। ধনকুবের ফতেচাঁদ জগৎশেঠ কৃষ্ণচন্দ্রের পরম-বন্ধু ছিলেন। তিনি দিল্লীর বাদসাহকে কৃষ্ণচন্দ্রের গুণগ্রাম বর্ণনা করিয়া পত্র লিখিয়াছিলেন। তাহার ফলে, দিল্লীর বাদসাহ, জগৎশেঠের মারফৎ কৃষ্ণচন্দ্রকে 'মহারাজ-রাজেন্দ্র' এই উপাধি পাঠাইয়া দিয়াছিলেন। কৃষ্ণচন্দ্র তৎকালে সমগ্র বাঙ্গালা-দেশে ব্রাহ্মণ-সমাজের শিরোমণি ছিলেন বলিয়া কবি এই শ্লোকে তাঁহাকে 'দেব' বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

শেষোক্ত দুই চরণের অর্থ এই:—যাঁহারা হরি ও হর,—এই দুই দেবতার মধ্যে প্রভেদ-কল্পনা করিয়া থাকেন, তাঁহারা অতি

পামর ও অজ্ঞানান্ধ। তাঁহাদের ভ্রান্তি দূরীভূত করিবার নিমিত্তই মহারাজ কৃষ্ণচন্দ্র, হরের গৃহিণী দুর্গাকে হরির ক্রোড়ে, এবং হরির গৃহিণী লক্ষ্মীকে হরের ক্রোড়ে স্থাপন করাইয়া হরি-হর-মূর্ত্তির অদ্বৈত-ব্রহ্ম-রূপ কল্পনা করিয়াছেন।

---

# ইতিহাস-শ্লোকাঃ

( ২৬ )

## কলিকাতা সংস্কৃত-কলেজ।

১৮৩৬ খৃষ্টাব্দে লর্ড মেকলে-সাহেব কলিকাতাস্থ বর্ত্তমান সংস্কৃত-কলেজ উঠাইয়া দিবার নিমিত্ত বদ্ধ-পরিকর হইয়াছিলেন। তৎকালে প্রসিদ্ধ কাব্য-শাস্ত্রাধ্যাপক জয়গোপাল তর্কালঙ্কার এবং তাঁহার বিখ্যাত আলঙ্কারিক ছাত্র প্রেমচন্দ্র তর্কবাগীশ মহাশয় সংস্কৃত-কলেজের অন্যতম অধ্যাপক ছিলেন। হোরেস্-হেম্যান্ উইল্‌সন্ সাহেব সংস্কৃত-কলেজের প্রতিষ্ঠাতা। তিনি কিছুদিন তর্কালঙ্কার মহাশয়ের নিকটে মধ্যে মধ্যে সংস্কৃত-ভাষা শিক্ষা করিয়াছিলেন। কলেজ উঠিয়া যাইবার উপক্রম হইলে তর্কালঙ্কার মহাশয় মনের দুঃখে নিম্ন-লিখিত শ্লোকটী লিখিয়া অক্সফোর্ডে উইল্‌সন্ সাহেবের নিকটে পাঠাইয়া দিয়াছিলেন :—

অস্মিন্ সংস্কৃতপাঠসদ্মসরসি ত্বৎস্থাপিতা যে সুধী-
হংসাঃ কালবশেন পক্ষরহিতা দূরং গতে তে ত্বয়ি।
তত্তীরে নিবসন্তি সংহিতশরা ব্যাধাস্তদুচ্ছিত্তয়ে
তেভ্যস্তান্ যদি পাসি পালক তদা কীর্ত্তিশ্চিরং স্থাস্যতি॥

( জয়গোপাল তর্কালঙ্কারস্য )

হে সাহেব উইল্‌সন্! করি নিবেদন,
কৃপা করি' তুমি ইহা করহ শ্রবণ,—
"সংস্কৃত-পাঠশালা" রম্য জলাশয়,
নির্ম্মাণ করিয়া তাহা ওহে মহাশয়!
সুপণ্ডিত-হংস-গণে রেখেছ পুষিয়া,
তাঁদের দুর্গতি আজ দেখহ আসিয়া!
বহুদূরে গিয়া তুমি করিছ বিরাজ,
কাল-বশে পক্ষ-হীন তাঁরা সবে আজ।
হায় রে কয়েক জন দুষ্ট ব্যাধ আসি
লইয়া শাণিত শর তীরে আছে বসি'।
সেই সুধী-হংস-গণে বধিবার তরে
তাহাদের অভিলাষ হ'য়েছে অন্তরে।
সেই হংস-গণে রক্ষা করিয়া এখন
রেখে দাও নিজ কীর্ত্তি, ওহে উইল্‌সন্!

তৎকালে মহাত্মা উইল্‌সন্ সাহেব "অক্সফোর্ড বিশ্ব-বিদ্যালয়ে" সংস্কৃত-ভাষায় "বোডেন্ প্রোফেসর" ছিলেন। শুনিতে পাওয়া যায়, তিনি স্বীয় গুরু জয়গোপাল তর্কালঙ্কার মহাশয়ের মর্ম্ম-বেদনা-সূচক পত্রখানি পাইয়া অশ্রুপাত করিয়াছিলেন। ভারতবর্ষ

হইতে সংস্কৃত-ভাষা কথনই উঠিবে না,—এই মর্ম্মে উইল্‌সন্ সাহেব অক্সফোর্ড হইতে নিম্ন-লিখিত ৪টী শ্লোক লিখিয়া কলিকাতায় জয়গোপাল তর্কালঙ্কার মহাশয়ের নিকটে পাঠাইয়া দিয়াছিলেন:—

( ক )

বিধাতা বিশ্বনির্ম্মাতা হংসাস্তৎপ্রিয়বাহনম্।
অতঃ প্রিয়তরত্বেন রক্ষিষ্যতি স এব তান্॥

যাহা কিছু নিরীক্ষণ কর এই ভবে,
ব্রহ্মার সৃষ্টির মধ্যে জেনো সেই সবে।
হংসও হইল তবে ব্রহ্মার রচন,
পুনশ্চ ব্রহ্মার তাহা হইল বাহন।
তাই ত ব্রহ্মার হংস দেখি প্রিয়তর,
ব্রহ্মা রক্ষা করিবেন তাঁরে নিরন্তর!

( খ )

অমৃতং মধুরং সম্যক্ সংস্কৃতং হি ততোঽধিকম্।
দেবভোগ্যমিদং যস্মাদ্ দেবভাষেতি কথ্যতে॥

অমৃত মধুর বস্তু জানিও সতত,
তা হ'তে মধুরতর ভাষা সংস্কৃত।
তাই ত দেবতা-গণ পরম-আদরে
সংস্কৃত-ভাষা-রস পিয়ে প্রাণ-ভ'রে।
এই কথা মনে তুমি রেখো অবিরাম,—
সংস্কৃত পাইয়াছে 'দেবভাষা' নাম!

( গ )

ন জানে বিদ্যতে কা সা স্বাদুতাঽত্রৈব সংস্কৃতে।
সর্ব্বদৈব সমুন্মত্তা যয়া বৈদেশিকা বয়ম্॥

না জানি বা সংস্কৃত ভাষার কি রস,
এ রস করিলে পান সবাই অবশ।
আমরা বিদেশী লোক বিদেশে থাকিয়া
এই রস-পানে আছি উন্মত্ত হইয়া!

( ঘ )

যাবদ্ ভারতবর্ষং স্যাদ্ যাবদ্ বিন্ধ্যহিমাচলৌ।
যাবদ্ গঙ্গা চ গোদা চ তাবদেব হি সংস্কৃতম্॥

( হোরেস্-হেম্যান্-উইল্‌সন্-সাহেবস্য )

থাকিবে ভারত-বর্ষ যতকাল ধরি,'
থাকিবেক যতকাল বিন্ধ্য-হিম-গিরি,
গঙ্গা গোদাবরী নদী যতকাল রবে,
ততকাল 'সংস্কৃত' জীবিত রহিবে!

যে দিন জয়গোপাল তর্কালঙ্কার মহাশয় অক্সফোর্ডে উইল্‌সন্-সাহেবকে পত্র লিখিয়াছিলেন, সেই দিনই তদীয় ছাত্র প্রেমচন্দ্র তর্কবাগীশ মহাশয়ও লর্ড মেকলে-সাহেবের প্রতি কটাক্ষপাত-পূর্ব্বক নিম্ন-লিখিত শ্লোকটী লিখিয়া উইল্‌সন্ সাহেবের নিকটে অক্সফোর্ডে পাঠাইয়া দিয়াছিলেন :—

গোলশ্রীদীর্ঘিকায়া বহুবিটপিতটে কোলিকাতানগর্য্যাং
নিঃসঙ্গো বর্ত্ততে সংস্কৃতপঠনগৃহাখ্যঃ কুরঙ্গঃ কৃশাঙ্গঃ।
হন্তুং তং ভীতচিত্তং বিধৃতখরশরো 'মেকলে'-ব্যাধরাজঃ
সাশ্রু ব্রূতে স ভো ভো উইলসনমহাভাগ মাং রক্ষ রক্ষ॥

( প্রেমচন্দ্র তর্কবাগীশস্য )

কলিকাতা-নগরীতে গোলদীঘি-তীরে
বহুবিধ বৃক্ষগণ রহে থরে থরে।
"সংস্কৃত-পাঠশালা"-নামক কুরঙ্গ
কৃশাঙ্গ হইয়া তথা রহিছে নিঃসঙ্গ।
"মেকলে-সাহেব"-নামে এক ব্যাধ-রাজ
লইয়া শাণিত শর করিছে বিরাজ।
কুরঙ্গ প্রাণের ভয়ে ব্যাকুল হইয়া
কহিতেছে অশ্রুজল নিক্ষেপ করিয়া,—
হায় হায় প্রাণ যায়, ওহে উইল্‌সন্!
কৃপাময়! কৃপা করি' রক্ষ হে এখন!

উইল্‌সন্ সাহেব, কিছুদিন প্রেমচন্দ্র তর্কবাগীশ মহাশয়ের সতীর্থ্য ছিলেন, কারণ উভয়েই জয়গোপাল তর্কালঙ্কার মহাশয়ের ছাত্র। বাল্যবন্ধু তর্কবাগীশ মহাশয়ের শ্লোকটী পাইয়া তদুত্তরে তিনিও নিম্ন-লিখিত শ্লোকটী লিখিয়া তাঁহার নিকটে পাঠাইয়া দিয়াছিলেন :—

নিষ্পিষ্টাপি পরং পদাহতিশতৈঃ শশ্বদ্ বহুপ্রাণিনাং
সন্তপ্তাপি করৈঃ সহস্রকিরণেনাগ্নিস্ফুলিঙ্গোপমৈঃ।
ছাগাদ্যৈশ্চ বিচর্ব্বিতাপি সততং মৃষ্টাপি কুদ্দালকৈ-
দূর্ব্বা ন ম্রিয়তে কৃশাপি নিতরাং ধাতুর্দয়া দুর্ব্বলে ॥ (১)

(হোরেস্-হেম্যান্-উইল্‌সন্-সাহেবস্য)

কি দুর্ব্বল দূর্ব্বা-ঘাস ভাব একবার,
সহিতেছে দিবানিশি কত অত্যাচার!
তাহার উপর দিয়া শত শত প্রাণী
মাড়াইয়া যাইতেছে দিবস-যামিনী।
অগ্নি-সম কর-জাল বিস্তার করিয়া
দিতেছে প্রচণ্ড সূর্য্য তাহা ঝলসিয়া।
মুড়াইয়া খাইতেছে ছাগাদির পাল,
চাঁচিয়া ফেলিছে লোক লইয়া কোদাল।
দূর্ব্বার অদৃষ্টে হায় কত কষ্ট রয়,
তথাপি তাহার দেখ মৃত্যু নাহি হয়।
পৃথিবীতে দুর্ব্বলের না আছে সম্বল,
একমাত্র বিধাতাই দুর্ব্বলের বল!

( ২৭ )

১৮৫৮ খৃষ্টাব্দে কাউয়েল সাহেব কলিকাতাস্থ সংস্কৃত-কলেজের অধ্যক্ষ নিযুক্ত হন। ইহার কিছু পূর্ব্বে সোমনাথ মুখোপাধ্যায়

(১) পূজ্যপাদ ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের নিকট হইতে ৫২ বৎসর পূর্ব্বে উক্ত শ্লোক গুলি সংগ্রহ করিয়াছিলাম।—গ্রন্থকার

মহাশয় সরকারী অধ্যক্ষ নিযুক্ত হইয়াছিলেন। কিন্তু ইহার বহুপূর্ব্ব হইতেই প্রসিদ্ধ আলঙ্কারিক ও সাহিত্যজ্ঞ সুপণ্ডিত প্রেমচন্দ্র তর্কবাগীশ মহাশয় সংস্কৃত-কলেজে অধ্যাপনা করিয়া আসিতেছিলেন। তর্কবাগীশ মহাশয় যখন অলঙ্কার-শ্রেণীতে অধ্যাপনা করিতেন, তখন কাউয়েল-সাহেব কলেজের অধ্যক্ষ হইয়াও ছাত্রগণের সঙ্গে একত্র বসিয়া পাঠ শ্রবণ ও গ্রহণ করিতেন। সাহেব মহোদয়, প্রেমচন্দ্রের নিরতিশয় সারল্য ও কবিত্ব-শক্তির পরিচয় পাইয়া তাঁহার প্রতি অত্যন্ত শ্রদ্ধাবান্ হইয়াছিলেন কিন্তু সোমনাথ মুখোপাধ্যায় মহাশয় প্রেমচন্দ্রের বিরুদ্ধে সাহেবের নিকটে দুই এক কথা বলিয়াছিলেন। প্রেমচন্দ্র সরল-স্বভাব ও নিরপরাধ। তিনি সাহেবের সম্মুখে দোষারোপের কোনরূপ প্রতীকারের চেষ্টা না করিয়া অন্য উপায় অবলম্বন করিলেন। তিনি সাহেবকে মেঘ ও আপনাকে চাতক সাজাইয়া নিম্ন-লিখিত শ্লোকটী সাহেবের নিকটে পাঠাইয়া দিয়াছিলেনঃ—

ত্বামেবাভ্যুদিতং নিরীক্ষ্য দুরবগ্রাহোগ্রতাপাকুলঃ
ক্ষামানুৎক্রমণোন্মুখান্ কথমপি প্রাণানহং ধারয়ে।
ত্বঞ্চেদঞ্চসি বারিবাহ বহতো বাতস্য দুশ্চেষ্টয়া
বৈমুখ্যং তদহো ত্বদেকগতিকো হাহা হতশ্চাতকঃ।

(প্রেমচন্দ্র তর্কবাগীশস্য)

দুঃসহ গ্রীষ্মের তাপে হইয়া তাপিত
মোর ক্ষীণ প্রাণ-বায়ু হ'ল ওষ্ঠাগত।
হে মেঘ! তোমারি জল খাইব বলিয়া
প্রাণ ধ'রে আছি শুধু তোমারে চাহিয়া।

হায় যদি তুমি দুষ্ট বায়ুর ছলনে
বিমুখ আমার প্রতি হও হে এক্ষণে,
তবে আর আশ্রিতের কে আছে আশ্রয়,
মরিল চাতক হায়! মরিল নিশ্চয়!

( ২৮ )

প্রসিদ্ধ আলঙ্কারিক প্রেমচন্দ্র তর্কবাগীশ মহাশয় ১৮২৬ খৃষ্টাব্দে নভেম্বর-মাস হইতে ১৮৩১ খৃষ্টাব্দে ডিসেম্বর-মাস পর্য্যন্ত কলিকাতাস্থ সংস্কৃত-কলেজে সাহিত্য, অলঙ্কার ও ন্যায়-শাস্ত্র অধ্যয়ন করিয়াছিলেন। ১৮৩১ খৃষ্টাব্দে জুলাই-মাসে ন্যায়-শাস্ত্রের অধ্যাপক নাথুরাম শাস্ত্রী ৬ মাসের ছুটী লইলেন। অলঙ্কারের অধ্যাপকের পদ শূন্য হওয়ায় সংস্কৃত-কলেজের অধ্যক্ষ হোরেস্ হেম্যান্ উইলসন্ সাহেব একদিন কলেজে আসিয়া উপস্থিত লইলেন। তখন প্রেমচন্দ্র ন্যায়-শ্রেণীতে বসিয়া ন্যায়-শাস্ত্র অধ্যয়ন করিতে-ছিলেন। সাহেব মহাশয় হাসিতে হাসিতে প্রেমচন্দ্রকে বলিলেন, "তুমি অদ্য হইতেই অলঙ্কার-শাস্ত্র পড়াইতে আরম্ভ কর।" তখন প্রেমচন্দ্র হৃষ্টচিত্তে অধ্যাপনা আরম্ভ করিলেন। ১৮৩২ খৃষ্টাব্দে তিনি স্থায়িভাবে অধ্যাপক নিযুক্ত হইয়া ১৮৬৪ খৃষ্টাব্দ পর্য্যন্ত কার্য্য করিয়া অবসর গ্রহণ করিয়াছিলেন। অবসর গ্রহণ-কালে সংস্কৃত-কলেজে একটি সভা হইয়াছিল। তাৎকালিক অধ্যক্ষ ই-বি কাউয়েল সাহেব সভাপতি ছিলেন। প্রেমচন্দ্রের প্রতি তাঁহার নিরতিশয় শ্রদ্ধা ও সম্মান ছিল। প্রেমচন্দ্রের অভাবে সংস্কৃত-কলেজের অবস্থা কিরূপ শোচনীয় হইবে, ইহা ভাবিতে ভাবিতে তাঁহার চক্ষু দিয়া জল আসিল তখন সাহেব মহাশয়

নিম্ন-লিখিত স্বরচিত দুইটী শ্লোক দিয়া প্রেমচন্দ্রকে অভিনন্দিত করিলেন। শ্লোক দুইটী এই ;—

( ক )

আশাঃ সর্ব্বাস্তিমিরবলিতা অস্তলীনোঽংশুমালী-
ত্যুৎকণ্ঠাধোমুকুলিতদৃশোঽপ্যাকুলায়া নলিন্যাঃ।
অন্তঃপুষ্পং প্রতিনিধিরভূৎ স্বর্ণবর্ণাভরেণু-
শ্চিন্তারূঢ়া বিরহিহৃদয়ে প্রোষিতস্যেব মূর্ত্তিঃ॥

( কাউয়েল সাহেবস্য )

চলিলেন অস্তাচলে সূর্য্য ধীরে ধীরে,
দশ দিক্ পরিপূর্ণ হ'ল অন্ধকারে।
ব্যাকুল হইয়া তাই নলিনী এখন
মনোদুঃখে অধোমুখে মুদিল নয়ন।
নলিনীর হৃদি রেণু সুবর্ণ-বরণ
প্রতিনিধি রাখি' সূর্য্য করিলা গমন।
বিরহিণী-হৃদি যথা বিরহী প্রবাসী
রেখে যায় নিজ মূর্ত্তি-চ্ছায়া দিবানিশি!

( খ )

অধীয়ানস্তর্কবিদ্যাং বিদ্যামন্দিরমধ্যগঃ।
অলঙ্কারাধ্যাপনায়াং উইল্‌সননিয়োজিতঃ॥

( কাউয়েল সাহেবস্য )

ছাত্র হইয়াও সংস্কৃত-কলেজেতে
ন্যায়-শাস্ত্র অধ্যয়ন করিতে করিতে
অলঙ্কার-শাস্ত্র-শিক্ষা-দান করিবারে
উইল্‌সন নিয়োজিত করেন তাঁহারে।

মন্তব্য। ১৮২৬ খৃষ্টাব্দে ২৩ জানুয়ারী কাউয়েল-সাহেবের জন্ম হয়। বাল্যকালে তিনি স্যার্ উইলিয়ম্ জোন্সের সংস্কৃত গ্রন্থগুলি পড়িয়া সংস্কৃত-ভাষার প্রতি নিতান্ত অনুরাগী হইয়াছিলেন। ১৮৫৩ খৃষ্টাব্দ হইতে ১৮৫৬ খৃষ্টাব্দ পর্য্যন্ত হোরেস্ হেম্যান্ উইল্‌সন্-সাহেবের নিকটে তিনি সংস্কৃত অধ্যয়ন করিয়াছিলেন। ১৮৫৭ খৃষ্টাব্দ হইতে ১৮৬৫ খৃষ্টাব্দ পর্য্যন্ত তিনি সংস্কৃত-কলেজের অধ্যক্ষ ছিলেন।

কাউয়েল-সাহেব সংস্কৃত-ভাষায় কিরূপ ব্যুৎপন্ন ছিলেন, তাহা (ক) শ্লোকটী পাঠ করিলেই বুঝিতে পারা যায়। শ্লোকটী যেরূপ সরল ও মধুর, সেইরূপ স্বভাব-ঘটিত ও হৃদয়গ্রাহী। পাঠকগণ এখন বুঝিয়া দেখুন, সাহেব হইয়াও কাউয়েল এরূপ সুন্দর কবিতা লিখিতে পারিতেন।

( ২৯ )

কথিত আছে যে, আলীবর্দ্দী খাঁর মৃত্যু হইলে তাঁহার দৌহিত্র সিরাজ-উদ্দৌলা মাতামহের শ্রাদ্ধোপলক্ষে হিন্দুদিগের ন্যায় ব্রাহ্মণ-পণ্ডিতদিগকে বিদায় দিবার ইচ্ছা করিয়াছিলেন। কৃষ্ণনগরাধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্র তৎকালে ব্রাহ্মণ-সমাজের নেতা ছিলেন। সিরাজ মুরশিদাবাদ-দরবারে কৃষ্ণচন্দ্রকে ডাকাইয়া আনিয়া কহিলেন, “রাজা কৃষ্ণচন্দ্র! হিন্দুদিগের ন্যায় আমিও মাতামহের শ্রাদ্ধে ব্রাহ্মণ-পণ্ডিত বিদায় করিব। তোমরা সংস্কৃত শ্লোক লিখিয়া যেরূপে ব্রাহ্মণ-পণ্ডিত-গণকে নিমন্ত্রণ কর, আমিও সেইরূপ করিব। অতএব এক

মাসের মধ্যেই শ্লোক লিখিয়া আমার দরবারে আসিবে, এবং কত টাকা খরচ পড়িবে তাহাও বলিবে।” মহারাজ কৃষ্ণচন্দ্র “যে আজ্ঞা, জাঁহাপনা!” বলিয়া চলিয়া আসিলেন। গুপ্তিপাড়া-নিবাসী ৺বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয় কৃষ্ণচন্দ্রের সভা-পণ্ডিত ছিলেন। তিনিই নিম্ন-লিখিত শ্লোকটী রচনা করিয়াছিলেন:—

খোদাপাদারবিন্দদ্বয়ভজনপরো মাতৃতাতো মদীয়
আলীবর্দ্দীনবাবো বিবিধগুণযুতোঽল্লামুখঃ পশ্চিমাস্যঃ।
মর্ত্ত্যং দেহং জহৌ স্বং মুনসরমুলুকঃ সীরজদ্দৌলনামা
যাচেঽহং মাং ভবন্তো গলধৃতবসনো শুদ্ধতাং সংনয়ন্তাম্॥

(বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য)

আলীবর্দ্দী-খাঁ নবাব বাঙ্গালার পতি,
মহা গুণবান্ বলি' ছিল তাঁর খ্যাতি।
খোদার শ্রীপাদ-পদ্মে মন স'পে দিয়া
পশ্চিমে মক্কার দিকে মুখ ফিরাইয়া
'আল্লা' 'আল্লা' পুণ্য-নাম বলিতে বলিতে
দেহত্যাগ ক'রেছেন তিনি বিধিমতে।
শ্রাদ্ধের সময় তাঁর উপস্থিত প্রায়,
ব্রাহ্মণ-পণ্ডিত-গণে করিব বিদায়।
তিনি মাতামহ,—আমি দৌহিত্র সিরাজ,
গল-লগ্নী-কৃত-বাসে এই ভিক্ষা আজ,—
কৃপা করি' মোর গৃহে করি' পদার্পণ
শুদ্ধ করি' দাও মোরে হে ব্রাহ্মণ-গণ!

# নীতি-শ্লোকাঃ।

( ৩০ )

মূর্খ লোক বহুবাক্য বলিয়া গর্ব্ব প্রকাশ করে, কিন্তু বিদ্বান্ লোক অধিক কথা বলিয়া গর্ব্ব প্রকাশ করে না। ইহাই এই শ্লোকের প্রতিপাদ্য বিষয় :—

সম্পূর্ণকুম্ভো ন করোতি শব্দম্
অর্দ্ধো ঘটো ঘোষমুপৈতি নূনম্।
বিদ্বান্ কুলীনো ন করোতি গর্ব্বং
গুণৈর্বিহীনা বহু জল্পয়ন্তি ॥

জলপূর্ণ কুম্ভ হ'তে শব্দ নাহি সরে,
কিন্তু অর্দ্ধজল ঘট মহাশব্দ করে।
বিদ্বান্ কুলীন নাহি করে অহঙ্কার,
হায় রে মূর্খের কিন্তু মুখখানি সার!

( ৩১ )

মহাবিদ্বান্, অল্পবিদ্বান্ ও মহামূর্খ,—এই তিন জনের পার্থক্য কিরূপ, তাহাই কবি নিম্ন-লিখিত শ্লোকে নির্ণয় করিতেছেন :—

শব্দায়তে শ্রুতিকঠোরমলং জলেন
হীনো ঘটোঽর্দ্ধসলিলাদপি রৌতি ঘোরম্।
পূর্ণোঽরবো ভবতি যৎ তদয়ং বিশেষো
বিদ্যাবতোঽল্পবিদুষঃ খলু বালিশস্য ॥

জলশূন্য ঘট কাণ ঝালাপালা করে,
অর্দ্ধজল থাকিলেও কটুরব ধরে।
কিন্তু যদি সেই ঘট জলপূর্ণ রয়,
কিছুমাত্র শব্দ তার কভু নাহি হয়।
তাই বলি এসংসারে হেন মনে লয়,
এই তিনরূপ ঘটে প্রভেদ যা রয়,
বিষম গোমূর্খ, আর অত্যল্প বিদ্বান্,
পরম পণ্ডিত,—তিনে তাই বিদ্যমান!

( ৩২ )

লোকে পুত্রকে "সুখের সামগ্রী" বলিয়া থাকে। কি কারণে তাহাকে প্রকৃত সুখের সামগ্রী বলা যাইতে পারে না, তাহাই এই শ্লোকে নির্ণীত হইয়াছে:—

জায়মানো হরেদ্ দারান্ বর্দ্ধমানো হরেদ্ ধনম্।
ম্রিয়মাণো হরেৎ প্রাণান্ কথং পুত্রঃ সুখাবহঃ॥

জননীর প্রাণ হরে জন্মিতে জন্মিতে,
জনকের ধন হরে বাড়িতে বাড়িতে;
মরিতে মরিতে হায় অমনি তখন
জনকের জননীর হরিবে জীবন।
পুত্রের হইল যদি হেন ব্যবহার,
তাহারে সুখের বস্তু কে বলিবে আর!

( ৩৩ )

সুপুত্রের কি কি গুণ থাকে, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে:—

পাত্রং ন তাপয়তি নৈব মলং প্রসূতে
স্নেহং ন সংহরতি নৈব গুণান্ ক্ষিণোতি।
দ্রব্যাবসানসময়ে চলতাং ন ধত্তে
সৎপুত্র এব কুলসদ্মনি কোঽপি দীপঃ॥

যে পাত্রে থাকিবে, তাহা তপ্ত নাহি করে,
কারেও মলিন নাহি করে এ সংসারে;
নাহি করে কিছুমাত্র স্নেহের ব্যত্যয়,
যত গুণ থাকে, তার নাহি করে ক্ষয়;
যত কিছু সার দ্রব্য হ'লে অবসান,
কিছুতেই কভু নাহি হয় ম্রিয়মাণ;
সদ্বংশে সুপুত্র-দীপ কি আশ্চর্য্য হায়,
নিবিয়াও কভু দেখ নিবিতে না চায়!

( ৫৪ )

কুপুত্রের কি কি দোষ থাকে, তাহাই এই শ্লোকে নিরূপিত হইয়াছে :—

পিত্রোর্নৈব বচঃ শৃণোতি দিবসত্যাগে ব্রজত্যালয়ং
যান্তীভির্যুবতীভিরধ্বনি মুহুঃ কৌতূহলং বিন্দতি।
বন্ধূনামুপদেশবাচি বদতি ক্রোধৈকতানং বচঃ
সাধূন্ নিন্দতি দুর্জনঞ্চ মনুতে মিত্রং কুপুত্রঃ সদা॥

পিতার মাতার কথা গ্রাহ্য নাহি করে,
রাত্রিকালে ঘরে ফিরে সারাদিন রে;

সুন্দরী রমণী যত যায় পথ দিয়া,
রঙ্গভঙ্গ করে তাহাদিগকে দেখিয়া;
বন্ধু যদি হিত কথা কহে কাছে গিয়া,
ক্রোধভরে কত কথা দেয় শুনাইয়া;
দুষ্টের উপরি তুষ্ট, শিষ্টে করে রোষ,
কুপুত্র হইলে তার এই সব দোষ!

( ৩৫ )

সন্দেহ উপস্থিত হইলে কোন্ দুইটী কার্য্য করা উচিত, এবং কোন্ দুইটী কার্য্য করা অনুচিত, তাহাই এই শ্লোকে নির্ণীত হইয়াছে ঃ—

দ্বে কুর্য্যাদ্ দ্বে ন কুর্য্যাচ্চ সন্দেহে সমুপস্থিতে।
কুর্য্যাদ্ মূত্রপুরীষে দ্বে ন কুর্য্যাদ্ গমনাশনে॥

করিবে দুইটী কার্য্য সন্দেহ যখন,
অন্য দুটী কার্য্য কিন্তু না ক'রো কখন।
ইচ্ছা হ'লে মল-মূত্র ত্যাগ করিবার,
অমনি করিবে তাহা, বিলম্ব না তার।
কিন্তু কভু না করিবে গমন ভোজন,
এই উপদেশ নিত্য করিবে স্মরণ।

( ৩৬ )

কথিত আছে, একদিন মহারাজ কৃষ্ণচন্দ্র, বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয়কে জিজ্ঞাসা করিয়াছিলেন, "বলুন দেখি, ঘড়ী দিবানিশি

টক্‌টক্‌ শব্দ করিতেছে কেন?" তদুত্তরে বিদ্যালঙ্কার মহাশয় এই শ্লোকটী বলিয়াছিলেন :—

অলভ্যং যদায়ুঃপলং স্বর্ণভারৈ-
রহো যাতি দণ্ডো বৃথা যাতি যামঃ।
দিনঞ্চ ত্রিযামা প্রমাদান্নরাণাম্
ইতীবানিশং ঘোষয়ন্তী ঘটীয়ম্॥

( বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য )

রাশি রাশি স্বর্ণ-মুদ্রা কর বিতরণ,
তবু পল-মাত্র আয়ুঃ না হয় বর্দ্ধন।
কিবা দণ্ড, কি প্রহর, দিবস-যামিনী
বৃথা যাইতেছে, হায় দেখ মনে গণি!
ইহাই দেখায়ে দিতে চক্ষের উপর
টক্‌-টক্‌ শব্দ করে ঘড়ী নিরন্তর!

( ৩৭ )

ভূমণ্ডলের যাবতীয় জীব, জীবন-সংগ্রামে সর্ব্বদাই ব্যস্ত থাকে ইহাই এই শ্লোকের ফলিতার্থ :—

ভেকো ধাবতি তঞ্চ ধাবতি ফণী সর্পং শিখী ধাবতি
ব্যাধো ধাবতি কেকিনং বিবিধশাদ্ ব্যাঘ্রোঽপি তং ধাবতি।
স্বস্বাহারবিহারসাধনবিধৌ সর্ব্বে জনা ব্যাকুলাঃ
কালস্তিষ্ঠতি পৃষ্ঠতঃ কচধরঃ কেনাপি নো দৃশ্যতে॥

ভেকের পশ্চাদ্-ভাগে ছুটিতেছে ফণী,
ময়ূর ফণীর পিছে ছুটিছে তখনি;
ময়ূরের পিছে ব্যাধ ছুটিছে সত্বর,
ব্যাধের পিছনে ব্যাঘ্র ছুটে নিরন্তর;
সাধিবারে নিজ নিজ আহার বিহার
এ সংসারে সকলেই ব্যস্ত অনিবার।
পশ্চাতে র'য়েছে যম কেশ-গুচ্ছ ধরি',
হায় রে কেহই ইহা না দেখে বিচারি'!

( ৩৮ )

যখন কুরঙ্গ, মাতঙ্গ, পতঙ্গ, ভৃঙ্গ ও মৎস্য, এই পঞ্চ জীবের প্রত্যেকেই এক এক ইন্দ্রিয়ের বশবর্ত্তী হইয়া প্রাণত্যাগ করে, তখন যে সুদুর্জয় পঞ্চ ইন্দ্রিয় একত্র হইয়া একটী মনুষ্যের প্রাণ সংহার করিবে, তাহা আর বিচিত্র কি! ইহাই কোন কবি নিম্ন-লিখিত শ্লোকে কহিতেছেন:—

কুরঙ্গমাতঙ্গপতঙ্গভৃঙ্গ-
মীনা হতাঃ পঞ্চভিরেব পঞ্চ।
একঃ প্রমত্তো ন কথং হতঃ স
যঃ সেবতে পঞ্চভিরেব পঞ্চ॥

শ্রুতি-সুখ হেতু মৃগ প্রাণত্যাগ করে,
স্পর্শ-সুখ হেতু হস্তী প্রাণে যায় ম'রে।
দৃষ্টি-সুখ হেতু মরে পতঙ্গের দল,
ঘ্রাণ-সুখ হেতু মরে ভ্রমর সকল।

আস্বাদন-সুখ হেতু মৎস্যগণ মরে,
হায় রে ইন্দ্রিয়-সুখ! বলিহারি তোরে!
এ সংসারে এক এক ইন্দ্রিয় যখন
নষ্ট করে এক এক জীবের জীবন,
তখন যে এই পঞ্চ ইন্দ্রিয় দুর্জ্জয়
এক নরে বিনাশিবে, তাহে কি বিস্ময়!

( ৩৯ )

যখন কোন মহাত্মা লোক, অন্য কোন মহাত্মা লোকের আশ্রয়ে গমন করেন, তখন শেষোক্ত মহাত্মা লোক পূর্ব্বোক্ত মহাত্মা লোককে মাথায় তুলিয়া রাখেন। কিন্তু যখন শেষোক্ত মহাত্মা লোক পূর্ব্বোক্ত মহাত্মা লোকের আশ্রয়ে গমন করেন, তখন পূর্ব্বোক্ত মহাত্মা লোক শেষোক্ত মহাত্মা লোককে শিরোধার্য্য করিয়া রাখেন। রেফের সহিত মহাত্মার তুলনা করিয়া কবি এই শ্লোক রচনা করিয়াছেন:—

যাতঃ পরেণ স্বশিরে বিধার্য্যতে
য আগতে সদ্ম নিজং নতঃ স হি।
প্রায়ঃ পরস্য দ্বিগুণত্বমীহতে
রেফেণ তুল্যো হি মহাত্মপুরুষঃ॥ (১)

---

(১) টিপ্পনী—অকারান্ত "শির"-শব্দ দেখিতে পাওয়া যায়। "পিণ্ডং দদ্যাদ্ গয়াশিরে"। "শিরোবাচী শিরোহদন্তো রজোবাচী রজস্তথা"—ভানুজিদীক্ষিত

রেফ গিয়া যে বর্ণের আশ্রয় লইবে,
অমনি সে বর্ণ তারে মাথায় রাখিবে।
রেফের আশ্রয়ে কিন্তু যে বর্ণ আসিবে,
রেফ নীচে থাকি' তারে মাথায় তুলিবে।
যখনি বসিবে রেফ মাথায় যাহার,
দ্বিগুণ করিবে প্রায় অবস্থা তাহার;
তাই বলি, এ সংসারে মহাত্মা যে জন,
তাঁহার অবস্থা হয় রেফের মতন!

( ৪০ )

গুণী লোকই গুণীর গুণ বুঝিতে পারেন, কিন্তু নিগুর্ণ লোক গুণীর গুণ বুঝিতে পারে না। ইহাই এই শ্লোকের ফলিতার্থ:—

সংগৃহ্লাতি গুণী গুণং হি গুণিনো গৃহ্লাতি তং নাগুণী
দূরারণ্যনিকেতনোঽপি মধুপো প্রাপ্যৈব তৎ পঙ্কজম্।
তৎক্ষৌদ্রং পরিসেবতে হি নিতরামাকণ্ঠমুৎকণ্ঠিতো
ভেকস্তন্নিকটস্থিতোঽপি নিয়তং খাদত্যহো কর্দ্দমম্॥

গুণীই গুণীর গুণ বুঝে বিলক্ষণ,
অগুণী গুণীর গুণ না বুঝে কখন।
দূর বন হইতেও ভ্রমর আসিয়া
পদ্ম-মধু টুকু খায় আকণ্ঠ পূরিয়া।
কিন্তু কি আশ্চর্য্য হায়, দেখ এ সংসারে,
নিকটেও থেকে ব্যাঙ্ কাদা খেয়ে মরে!

( ৪১ )

কিরূপ ছাত্রকে গুরুর শিক্ষাদান করা উচিত ও অনুচিত, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে :—

যশ্চাত্রঃ শ্রুতমাত্রমর্থমখিলং গৃহ্লাতি স শ্রাব্যতাং
যো বেত্তি দ্বিরুদাহৃতং কৃতফলং তত্রাপি বক্তুর্বচঃ।
যস্তু স্পষ্টমনেকশোঽপ্যভিহিতং নাবৈতি লেখ্যার্থতাং
ধিক্ তং তৎপিতরৌ ধিগেব নিতরাং ধিক্ তদ্গুরুং গর্দ্দভম্॥

যে ছাত্র শুনিবামাত্র অর্থ বুঝে মনে,
তাহারেই শিক্ষা দিবে বিশেষ যতনে।
যে ছাত্র দু-বার শুনি' অর্থ বুঝে লয়,
তাহাকেও শিক্ষা দেওয়া উচিত নিশ্চয়।
বার বার স্পষ্ট স্পষ্ট ক'রেও শ্রবণ,
যে ছাত্র প্রকৃত অর্থ না বুঝে কখন,
ধিক্ সেই ছাত্র, ধিক্ মাতাপিতা তার,
আর শত ধিক্ তার গর্দ্দভ মাষ্টার!

( ৪২ )

বিশেষ বিবেচনা করিয়া তবে মধ্যস্থ রাখা কর্ত্তব্য। মানুষ যতই শুচি ও গুণবান্ হউক না কেন, যদি তাহার স্বভাব অতি লঘু হয়, তাহা হইলে তাহাকে কদাপি মধ্যস্থ মানিতে নাই। তাহাকে মধ্যস্থ মানিলেই পরিণামে বিপদ্ আসিয়া উপস্থিত হইবে।

মাছ ধরিবার ফাৎনার উদাহরণ দিয়া ইহাই কবি এই শ্লোকে কহিতেছেন ঃ—

প্রকৃতিলঘৌ মধ্যস্থে
গুণিনি শুচাবপি ন বিশ্বাসঃ।
বোধয়তি বেধকালং
ভাসিতরঙ্গো হি মীনস্য॥

মধ্যস্থ মানিতে যদি হয় প্রয়োজন,
বিশেষ বিচার তুমি করিবে তখন।
যতই হউক লোক শুচি গুণী আর
কিন্তু যদি দেখ লঘু স্বভাব তাহার,
কিছুতেই তারে নাহি করিও বিশ্বাস,
বিশ্বাস করিলে শেষে হবে সর্ব্বনাশ!
ফাৎনার মত আর কে আছে কোথায়,
বিশ্বাস-ঘাতক হেন মধ্যস্থ ধরায়?
ফাৎনা পরম শুচি, জলে তার বাস,
বহুগুণে বিভূষিত রহে বারমাস।
কিন্তু অতি লঘু বলি' জলের ভিতর
কিছুতেই না থাকিয়া ভাসে নিরন্তর।
মানুষ ধরিতে মাছ ব'সে আছে স্থলে,
খেলা করিতেছে মাছ জলে কুতূহলে।
টোপ্ ধরে গিয়া মাছ হায় রে যখন,
ত্যজিয়া তাহার পক্ষ অমনি তখন

সেই মানুষের পক্ষ করি বলবান্
ঘাড় নেড়ে ইষারায় বলে 'মার্ টান্'!

( ৪৩ )

অন্নচিন্তা থাকিলে পুরুষের বুদ্ধি শুদ্ধি কিরূপ লোপ পাইয়া যায়, তাহাই কবি কৌশল-ক্রমে এই শ্লোকে কহিতেছেন ঃ—

তাবদ্ বিদ্যাঽনবদ্যা গুণগণমহিমা শৌর্য্যগাম্ভীর্য্যবীর্য্যং
স্বস্থানে সর্ব্বশোভা পরগুণকথনে বাক্পটুত্বং তাবদেব।
যাবৎ পাকাকুলাভিঃ স্বগৃহযুবতিভিঃ প্রেষিতাপত্যবক্ত্রাদ্-
ধে বাবা নাস্তি তৈলং ন চ লবণমপীত্যাদিবাচাং প্রচারঃ॥

তত দিন পুরুষের বিদ্যা শোভা পায়,
তত দিন গুণ তার শোভে এ ধরায়;
তত দিন শৌর্য্য বীর্য্য গাম্ভীর্য্য তাহার,
তত দিন গৃহ তার শোভার আধার;
তত দিন পর-গুণ করিতে কীর্ত্তন
শত মুখে রত থাকে নিত্য সেই জন,—
যত দিন তার পুত্র কিংবা কন্যা গিয়া
না করে পাগল তারে ইহা শুনাইয়া,—
"শুন বাবা! আমি এই করি নিবেদন,
মা আমার হ'তেছেন বড় জ্বালাতন,
তেল নাই, নুণ নাই, কিছু নাই ঘরে,
গিয়া দেখে এস বাবা! অন্দর-ভিতরে!"

( ৪৪ )

প্রেমের স্বরূপ কি, তাহাই কবি এই শ্লোকে কহিতেছেন :—

দৃঢ়ঃ প্রেমা ভগ্নঃ সদসিরিব সন্ধিং ন লভতে
লভেতাপি প্রায়ঃ স্খলতি বহুযত্নৈরপি ধৃতঃ।
স্খলেন্নো বা সাম্যং ন ভজতি ভজেদ্ বা চ্যুতিভয়ং
চ্যুতাশঙ্কা ন স্যাৎ স্মৃতিমুপগতোঽপি ব্যথয়তি॥

একবার দৃঢ় প্রেম যদি ভেঙে যায়,
অসি সম যোড়া আর নাহি লাগে তায়।
যোড়া লাগিলেও তাহা, যতন করিয়া
রাখিয়া দিলেও, তাহা যাইবে খসিয়া।
খসিয়াও নাহি যায় যদিও কখন,
ঠিক যোড়া নাহি লাগে পূর্ব্বের মতন।
ঠিক যোড়া লাগিলেও তবু ভয় তায়,—
পাছে বা আবার সেই যোড়া খুলে যায়!
সে ভয় না থাকে যদি, আছে এক কথা,—
সেই প্রেম মনে হ'লে প্রাণে বড় ব্যথা!

( ৪৫ )

যে সকল স্ত্রৈণ পুরুষ শ্রীমতীর অঞ্চল ধরিয়া গৃহে বসিয়া থাকেন, তাঁহাদিগের প্রতি তীব্র কটাক্ষ-পাত করিয়া কবি কহিতেছেন :—

আলোকী গুপ্তজল্পী চ বন্দী ক্ষিতিবিদারকঃ।
গ্রামনিন্দী সভাকারী প্রবাসী বিত্তবঞ্চকঃ॥
ধর্ম্মদ্বেষ্যুপবাসী চ স্বয়ং পক্তাত্মঘাতকঃ।
এতানি মাসচিহ্নানি স্ত্রৈণানাং হি প্রচক্ষতে॥

শুধু সেই মুখখানি দেখিছে সতত,
কাণে কাণে ফুস্-ফাস্ করে অবিরত,
বন্দি-ভাবে যোড় হাতে সদাই দাঁড়ায়,
কথায় কথায় যেন মেদিনী ফাটায়,
গ্রামে লোক নাই বলি' কত নিন্দা করে,
লোক ডেকে জড় করে বাড়ীর ভিতরে,
আছে আছে ব'লে উঠে,—যাব দেশ ছেড়ে,
টাকা কড়ি দেছে যাহা, নিতে যায় কেড়ে,
শুধু বলে,—পৃথিবীতে ধর্ম্ম নাই আর,
অনাহারে কত দিন কেটে যায় তার,
কখন স্বয়ং অন্ন পাক করি' খায়,
আত্মঘাতী হ'তে যায় কথায় কথায়।
হায় রে সংসারে স্ত্রৈণ হয় যেই জন,
থাকিবে তাহার এই বারটী লক্ষণ!

( ৪৬ )

ধনী লোকের বাটীতে দরিদ্র লোক ভিক্ষা করিতে যাইলে, তাহাকে কত লাঞ্ছনা ভোগ করিতে হয়, তাহাই কবি এই শ্লোকে কহিতেছেন:—

নিদ্রাতি স্নাতি ভুঙ্‌ক্তে চরতি কচভরং শোধয়ত্যন্তরাস্তে
দীব্যত্যক্ষৈর্ন চায়ং গদিতুমবসরঃ সায়মায়াহি যাহি।
ইত্যুদ্দণ্ডৈঃ প্রভূণামসকৃদধিকৃতৈর্বারিতান্ দ্বারি দীনান্
অস্মান্ পশ্যাব্ধিকন্যে সরসিরুহরুচামন্তরঙ্গৈরপাঙ্গৈঃ ॥

( প্রেমচন্দ্র তর্কবাগীশস্য )

নিদ্রা যেতেছেন প্রভু, ব'সেছেন স্নানে,
খেতেছেন, ভ্রমিছেন প্রমোদ-কাননে,
চুলের কেয়ারি ল'য়ে আছেন বিরলে,
এখন আছেন তিনি অন্দর-মহলে,
দাবাখেলা লয়ে তিনি ব্যস্ত এ সময়,
কোন কথা কহিবার এ সময় নয়,
সন্ধ্যার সময় এস, যাও ত এখন,
তার পর যাহা হয়, হইবে তখন,—
এরূপে প্রহরি-গণ চটিয়া উঠিয়া
লাঠি ল'য়ে দ্বার হ'তে দেয় তাড়াইয়া।
ওমা লক্ষ্মি! ভিক্ষা এই দরিদ্র জনার,
পদ্মনেত্র ফিরাইয়া চাহ একবার!

( ৪৭ )

জ্বর-গ্রস্ত লোকের যে সমস্ত লক্ষণ দেখিতে পাওয়া যায়, ধনবান্ লোকেরও সেই সমস্ত লক্ষণ সর্ব্বদাই বিদ্যমান থাকে। কোন কবি এই শ্লোকে শ্লিষ্টভাবে উভয়ের সাদৃশ্য দেখাইয়াছেন :—

ভক্তে দ্বেষো জড়ে প্রীতিরুচিতং গুরুলঙ্ঘনম্।
মুখে চ কটুতা নিত্যং ধনিনাং জ্বরিণামিব॥ (১)

( আনন্দবর্দ্ধনস্য )

পরম-বিদ্বেষ-ভাব ভক্তের উপর,
জড়ের ( জলের ) উপর মহাপ্রীতি নিরন্তর;
গুরু-লঙ্ঘনেও নিত্য পরম পটুতা,
মুখের ভিতর সদা বিষম কটুতা,
কিবা ধনী জন, কিবা জ্বর-গ্রস্ত জন,
উভয়েরি হয় এই সমস্ত লক্ষণ!

( ৪৮ )

কথিত আছে, এক দিন মহারাজ কৃষ্ণচন্দ্র স্বীয় সভাপণ্ডিত গুপ্তিপাড়া-নিবাসী ৺বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয়কে সঙ্গে লইয়া এক সরোবরের তীরে ভ্রমণ করিতেছিলেন। সে স্থানে একটী প্রস্ফুটিত পদ্ম দেখিয়া মহারাজ কহিলেন, "বিদ্যালঙ্কার মহাশয়! এমন দুইটী শ্লোক বলুন, যাহার একটীতে পদ্মপত্রের প্রশংসা ও অন্যটীতে পদ্মপত্রের নিন্দা থাকিবে।" বিদ্যালঙ্কার মহাশয় তৎক্ষণাৎ এই দুইটী শ্লোক তাঁহাকে শুনাইয়াছিলেন:—

(১) ব্যাখ্যা। (জ্বরীর পক্ষে) ভক্ত—ভাত; জড়—জল; গুরুলঙ্ঘন—দীর্ঘ উপবাস; কটুতা—অপ্রিয় আস্বাদন। (ধনীর পক্ষে) ভক্ত—অনুগত জন; জড়—মূর্খ; গুরুলঙ্ঘন—গুরু জনের অবমাননা; কটুতা—অপ্রিয় কথা।

(ক) পদ্ম-পত্রের প্রশংসা।

হে পাদ্মিনীপত্র ভবচ্চরিত্রং
চিত্রং প্রতীমো বয়মত্র কিঞ্চিৎ।
ত্বং পঙ্কজন্মাঽপি যদচ্ছভাবা-
দপি স্পৃশস্যম্বু ন পঙ্কসঙ্গি॥

(৺বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য)

শুন হে পদ্মিনী-পত্র! চরিত্র তোমার
রম্য বলি সবে মোরা করিব স্বীকার,
পঙ্ক হইতেও জন্ম করিয়া গ্রহণ
যেরূপ ভাবেই তুমি থাকহ যখন,
পঙ্কের সংসর্গে জল থাকে অনিবার,
তাই নাহি স্পর্শ কর তারে একবার!

(খ) পদ্ম-পত্রের নিন্দা।

রে পদ্মিনীদল ভবাত্র ময়া চরিত্রং
দৃষ্টং বিচিত্রমিব যদ্ বিদিতং ধ্রুবং ত্বৎ।
যৈরেব শুদ্ধসলিলৈঃ পরিপালিতস্ত্বং
তেভ্যঃ পৃথগ্ ভবসি পঙ্কভবোঽসি যস্মাৎ॥

(শার্ঙ্গধরস্য)

শুন ওরে পদ্ম-পত্র! তোমার চরিত্র
যা শুনেছি, যা দেখিনু, সকলি বিচিত্র,

আজন্ম ধরিয়া তুমি যে নির্ম্মল জলে
পালিত হইয়া নিজ কার্য্য উদ্ধারিলে,
সে নির্ম্মল জলে, আজ সময় পাইয়া,
পৃথক্ করিয়া দাও;—কিছু না ভাবিয়া!
পঙ্কে জন্ম হইয়াছে যখন তোমার,
তোমাতেই সাজে হেন বিচিত্র ব্যাপার!

( ৪৯ )

বক-ধার্ম্মিক লোকের অবস্থা কিরূপ, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে:—

ন ভ্রূণাং স্ফুরণং ন চঞ্চুচলনং নো চূলিকাকম্পনং
ন গ্রীবাচলনং মনাগপি ন যৎ পক্ষদ্বয়োৎক্ষেপণম্।
নাসাগ্রেক্ষণমেকপাদদমনং কষ্টৈকনিষ্ঠং পরং
যাবৎ তিষ্ঠতি মীনহীনবদনস্তাবদ্ বকস্তাপসঃ॥

ভুরু দুটী নাহি নড়ে, ঠোঁট না কাঁপায়,
মাথায় যে শিখা রয়, না কাঁপায় তায়;
ঘাড় না ফিরায়, ডানা মেলিতে না চায়,
দৃষ্টিখানি রেখে দেয় নাকের ডগায়;
একখানি পদ তুলি দাঁড়াইয়া রয়,
তাহাতে যে কত কষ্ট, কে করে নির্ণয়?
যতক্ষণ মুখে মাছ না রাখে পূরিয়া,
ততক্ষণ থাকে বক তপস্বী সাজিয়া!

( ৫০ )

কোন কবি কৌতুক-সহকারে স্বীয় ভৃত্যের গুণগ্রাম বর্ণন করিতেছেন :—

আহ্বানেষু গৃহীতমৌননিয়মঃ স্তেয়ব্রতে দীক্ষিতঃ
পঙ্গুঃ পর্য্যটনে নিরন্তরমৃষাজল্পে তু পঞ্চাননঃ।
নিদ্রায়াং খলু কুম্ভকর্ণবিজয়ী হস্তী তথা ভোজনে
কোলঃ শৌচবিধাবহো বহুগুণঃ প্রাপ্তো ময়া কিঙ্করঃ॥

ডাকিলে পোড়ার মুখে কথা নাহি সরে,
বেমালুম্ চুরি করে চক্ষের উপরে,
কোথাও যাইতে হ'লে খোঁড়া হ'য়ে যায়,
মিথ্যা কথা রহিয়াছে জিবের ডগায়।
ঘুম দে'খে কুম্ভকর্ণ হ'তেন অবাক্,
খোরাক সহজ নয়, হাতীর খোরাক।
শূকরের মত ঠিক আচার তাহার,
কত যে তাহার গুণ, কি কহিব আর!
কত পুণ্য করিয়াছি জন্ম-জন্মান্তর,
তাই পাইয়াছি হেন সোণার চাকর!

( ৫১ )

একটী চাতক-পক্ষী মৃতপ্রায় হইয়া ঊর্দ্ধমুখে গঙ্গাবক্ষে ভাসিয়া যাইতেছিল। তদ্দর্শনে কোন কবি সেই চাতককে একবিন্দু গঙ্গাজল পান করিয়া জীবন সার্থক করিতে অনুরোধ করিলে চাতক-পক্ষী তাহাতে অসম্মতি প্রকাশ করিল। নিম্ন-লিখিত শ্লোকে

কবির উক্তি ও চাতকের প্রত্যুক্তি বর্ণিত হইয়াছে। বংশের সুনাম রক্ষা করাই সন্তানের উচিত, ইহাই এই শ্লোকের ফলিতার্থ :—

রে রে চাতক পাতিতোঽসি মরুতা গঙ্গাজলে চেত্তদা
পেয়ং নীরমশেষপাতকহরং কাশা পুনর্জীবনে।
মৈবং ব্রূহি লঘীয়সো যমভয়াদুদ্গ্রীবতামুজ্ঝতা
গঙ্গাম্ভঃ পিবতা ময়া নিজকুলে কিং স্থাপ্যতে দুর্যশঃ॥

কবি—রে চাতক! পড়িয়াছ যদি গঙ্গাজলে,
বিন্দুমাত্র কর পান মরিবার কালে।
পাপ-তাপ যম-ভয় থাকিবে না আর,
পক্ষি-জন্ম নাহি হবে,—পাইবে উদ্ধার!
চাতক—বারংবার এ কথাটা ব'লো না আমায়,
গঙ্গাজল খাই যদি,—কিবা ফল তায়?
মাথা হেঁট কেবা কোথা বংশে মোর করে?
তাই বলি কেন তুচ্ছ যম-ভয় তরে
গঙ্গাজল পান হেতু মাথা করি' হেঁট
ভরাইতে যাব আমি এই পোড়া পেট?
যে কুলে কলঙ্ক নাই, সদাই সুনাম,
সে কুলে রাখিয়া যাব কেন বা দুর্নাম?

# আদিরস-শ্লোকাঃ

( ৫২ )

সন্ধ্যাকাল উপস্থিত হইলে কাহারাই বা বিরহ-দুঃখে দুঃখী এবং কাহারাই বা মিলন-সুখে সুখী হয়, তাহাই কবি এই শ্লোকে বর্ণন করিতেছেন :—

ঈষন্মুদ্রিতমম্বুজং কুমুদিনী কিঞ্চিৎ সমুল্লাসিনী
চক্রী চক্রবিয়োগিনী পতিভয়াদ্ বালা বধূস্ত্রাসিনী।
যূনী বেশবিধায়িনী বিরহিণী নেত্রাম্বুসংবাহিনী
ভানৌ যাতি নগেন্দ্রকোণকুহরে পশ্যামি চেত্যদ্ভুতম্॥

দিনমণি চলে যায় কে আর রাখিবে তায়
মনোদুঃখে কমলিনী মুদিছে নয়ন।
বহু বিচ্ছেদের পর আসিতেছে নিশাকর
মহানন্দে কুমুদিনী খুলিছে বদন।
দিবসের সুখ যত এখনি হইবে হত
এই ভয়ে চক্রবাকী প্রাণে ম'রে রয়।
যেতে হবে পতিপাশে কি ঘটিবে সহবাসে
বালিকা বধূর এই হইতেছে ভয়।
সাজ সজ্জা নানা মত করিছে যুবতী যত
সহবাসে ভুলাইতে যুবকের মন।

এ পোড়া কপালে হায় নাহি আর পাব তায়
এই ভেবে বিরহিণী করিছে রোদন।
সন্ধ্যাকাল যবে আসে, কেহ কাঁদে, কেহ হাসে,
বিধির বিচিত্র লীলা কে বুঝিতে পারে।
কারো ভাগ্যে মহাসুখ কারো ভাগ্যে মহাদুখ
সুখ দুঃখ এসংসারে চক্রবৎ ফিরে।

( ৫৩ )

ভারতবর্ষের কোন্ প্রদেশের রমণীগণের কোন্ অঙ্গ সর্ব্বাপেক্ষা মনোহর, তাহাই কবি এই শ্লোকে নির্দ্দেশ করিতেছেন :—

দন্তে গৌড়াঙ্গনানাং সুললিতজঘনে চোৎকলপ্রেয়সীনাং
তৈলঙ্গীনাং নিতম্বে সুঘনঘনরুচৌ কেরলীকেশপাশে।
বাচি শ্রীমাথুরীণাং জনকজনপদস্থায়িনীনাং কটাক্ষে
কর্ণাটীনাং কটৌ চ স্ফুরতি রতিপতির্গুর্জ্জরীণাং স্তনেঽসৌ॥

কোথায় কি মদনের অতি প্রিয় স্থান,
এই কবিতায় মিলে তাহার প্রমাণ।
গৌড়-দেশ-নিবাসিনী নারীর দশন,
উড়িষ্যার রমণীর সুরম্য জঘন;
তৈলঙ্গ-নারীর রম্য নিতম্ব-প্রদেশ,
কেরলীয়-রমণীর ঘন-শ্যাম কেশ,
কর্ণাট-নারীর কটি পরম শোভন,
গুর্জ্জর-নারীর ঘন পীনোন্নত স্তন;

মথুরার রমণীর বাক্য মনোহর,
মিথিলার রমণীর কটাক্ষ সুন্দর!

( ৫৪ )

চন্দ্র বিরহিণীর পরম শত্রু। তাই বিরহিণী ক্রোধভরে চন্দ্রকে লক্ষ করিয়া কহিতেছেন:—

ন যাতশ্চূর্ণত্বং কথমহহ পাথোধিমথনে
ন বা ভস্মীভূতঃ স্মরবিজয়িনো নেত্রশিখিনা।
সুধাংশো স্বর্ভানোরপি চ কবলাজ্জীবসি পুন-
র্দুরাত্মা দীর্ঘায়ুর্ভবতি কলিকালস্য মহিমা॥

হায় রে হইল যবে সমুদ্র-মন্থন,
চূর্ণ নাহি হ'লি চন্দ্র! তুই রে তখন!
মদন হইল ভস্ম হর-নেত্রানলে,
পুড়ে ছাই হলি নাই থাকি' তাঁর ভালে।
দুরন্ত রাহুর মুখ হইতে ফিরিয়া
এখনো আছিস্ তুই প্রাণেতে বাঁচিয়া!
এ সংসারে বহুদিন বাঁচে দুষ্ট জন,
কলির মহিমা ইহা, বুঝিনু এখন!

( ৫৫ )

কোন এক বিরহিণী রমণী চন্দ্র-কিরণে নিরতিশয় সন্তাপতা হইয়া বিদেশ-গত পতিকে নিম্ন-লিখিত শ্লোকটী লিখিয়া পাঠাইয়াছিলেন:—

বিজ্ঞপ্তিরেষা মম জীববন্ধো
তত্রৈব নেয়া দিবসাঃ কিয়ন্তঃ।
সম্প্রত্যযোগ্যস্থিতিরেষ দেশঃ
করা হিমাংশোরপি তাপয়ন্তি॥

প্রাণনাথ! রাখ মোর এই নিবেদন,—
কিছুদিন সেই দেশে করহ যাপন।
এ দেশে বসতি করা হ'লো বড় দায়,
হিমাংশুর কর হেথা দহিছে আমায়!

( ৫৬ )

উল্লিখিত শ্লোকটী প্রাপ্ত হইয়া বিদেশ-গত পতি বুঝিতে পারিলেন যে, তাঁহার রমণী তাঁহার বিরহে নিতান্ত কাতর হইয়া চন্দ্র-কিরণের দাহিকা শক্তি অনুভব করিতেছেন। তখন তিনি রমণীর ভ্রান্তি-দূরীকরণ-চ্ছলে এই শ্লোকে স্বীয় নিদারুণ বিরহ-যন্ত্রণা জ্ঞাপন করিতেছেন;—

নৈতৎ প্রিয়ে চেতসি শঙ্কনীয়ং
করা হিমাংশোরপি তাপয়ন্তি।
বিয়োগতপ্তং হৃদয়ং মদীয়ং
তত্র স্থিতা ত্বং পরিতাপিতাহসি॥

হিমাংশুর হিমকর দহিছে তোমায়,
এরূপ আশ্চর্য্য কথা শুনা নাহি যায়!
তোমার বিরহানলে হৃদয় আমার
এত তপ্ত হইয়াছে,—সীমা নাই তার।

তাই প্রিয়ে! থাকিয়াও দূরে সাতিশয়
সেই তাপে তপ্ত তব হ'য়েছে হৃদয়!

( ৫৭ )

নবোঢ়া বধূর স্বভাব কিরূপ, তাহাই এই শ্লোকে বর্ণিত হইয়াছে :—

হস্তে ধৃতাপি শয়নে বিনিবেশিতাপি
ক্রোড়ে কৃতাপি যততে বহিরেব গন্তুম্।
জানীমহে নববধূরথ তস্য বশ্যা
যঃ পারদং স্থগয়িতুং ক্ষমতে করেণ॥

বালিকা-বধূর ভাব অতি চমৎকার,
যে ঠেকেছে, সেই জানে তার ব্যবহার।
হাতে পায়ে ধর আর বিছানায় লও,
কোলেও ধরিয়া রাখ,—নাহি বাগ্ পাও।
বালিকা-বধূরে বাগে আনা বড় দায়,
পারাকে ধরিতে পারা কোথা শুনা যায়!

( ৫৮ )

কোন কবি এই শ্লোকে যুবতী রমণীকে কুরুক্ষেত্রের সহিত তুলনা করিতেছেন :—

পার্শ্বে নার্জ্জুনতাং জহাসি নয়নে মধ্যে তথা কৃষ্ণতাং
দ্বে রূপে দধতাঽমুনা বিরচিতঃ কর্ণেন তে বিগ্রহঃ।
তৎ কৃষ্ণানর্জ্জুকর্ণবিগ্রহবতী সাক্ষাৎ কুরুক্ষেত্রতাং
যাতাঽসি ত্বদবাপ্তিরেব তরুণি শ্রেয়ঃ কিমন্যৎ পরম্॥

এই নিবেদন করি, শুন লো রমণি!
তুমি কুরুক্ষেত্র-ধাম,—হেন মনে গণি।
নয়নের চতুর্দ্দিকে দেখি অর্জ্জুনতা,
মধ্যভাগে দেখিতেছি সদাই কৃষ্ণতা;
সদা এই দুটী রূপ করিয়া ধারণ
কর্ণ সনে দ্বন্দ্ব করে তোমার নয়ন,
কৃষ্ণার্জ্জুন-কর্ণ ল'য়ে বিগ্রহ তোমার,
তুমি পুণ্য কুরুক্ষেত্র,—বুঝিলাম সার।
তোমারে পাইলে মোর কুরুক্ষেত্র-ফল,
যত কিছু অন্য তীর্থ সকলি বিফল!

( ৫৯ )

এ জগতে অনেক ধনুর্দ্ধর আছেন বটে, কিন্তু মদনের মত ধনুর্দ্ধর আর নাই। ইহার কারণ কি, তাহাই কবি এই শ্লোকে কহিতেছেন :—

একং বস্তু দ্বিধা কর্ত্তুং বহবঃ সন্তি ধন্বিনঃ।
ধন্বী স মার এবৈকো দ্বয়োরৈক্যং করোতি যঃ॥

এক বস্তু দুই খানা ক'রে দেয় বাণে,
কত শত ধনুর্দ্ধর হেন ত্রিভুবনে।
ধন্য হে মদন! তব বলিহারী শরে,
দুই খানা কাটা বস্তু একখানা করে!

( ৬০ )

শ্রীকৃষ্ণের বিরহে বৃন্দাবনে রাধিকার কিরূপ দুরবস্থা হইয়াছে,

তাহাই উদ্ধব নিম্ন-লিখিত শ্লোকে শ্রীকৃষ্ণের নিকটে বর্ণনা করিতেছেন ;—

যস্যাং যস্যাং ভবতি হি তিথৌ মাংসলাংসঃ শুধাংশু-
স্তস্যাং তস্যাং রতিরসময়ী ক্ষীয়তে সা মৃগাক্ষী।
মন্যে ধাতা রচয়তি বিধুং সারমাকৃষ্য তস্যা-
স্তস্মাদ্ যাবন্ন ভবতি তিথিঃ পূর্ণিমা তাবদেহি॥

যেই যেই তিথিতেই বাড়ে চাঁদখানি,
সেই সেই তিথিতেই তোমার মানিনী,
রতিরস-বিরহিতা রাধিকা স্বন্দরী
ক্ষীণ হ'তেছেন দেখি বহুদিন ধরি'।
বোধ হয়, শ্রীমতীর সার টুকু নিয়া
চাঁদখানি গড়ে বিধি বিরলে বসিয়া।
পূর্ণিমার আগে তাই, শুন হে শ্রীহরি!
শ্রীমতীকে দেখে এস বিলম্ব না করি'।

( ৬১ )

কোন বিরহিণী রমণী মদনকে নিন্দা করিয়া কহিতেছেন :—

মনোবন্ধো দত্তঃ প্রিয়তমমনোঽমূল্যবস্তুনা
স্মরঃ সাক্ষী লভ্যং প্রতিদিনমিদং নূতনবয়ঃ।
ন লব্ধং তদ্ বিত্তং নিজমপি গতং যাতু যদভূ-
দহো সাক্ষী কস্মান্নিরবধি জনো মাং ব্যথয়তি॥

প্রিয়তম-মনোরূপ মহামূল্য ধন
পাইব বলিয়া মোর বাঁধা দিনু মন।

প্রতিদিন বৃদ্ধি-প্রাপ্ত এ নব-যৌবন
সুদ দিব,—এ কথাও হইল তখন।
এই সব বন্দোবস্ত যখন হইল,
মদন-নামক এক সাক্ষী তথা ছিল।
সেই ধন না পেলাম, আশা ছিল যার,
আমারো নিজের ধন না আসিল আর।
যা হবার তাহা হলো, কি করিব তায়,
শত্রুতাও নাহি কিছু তাহায় আমায়।
কিন্তু কি কারণে সেই সাক্ষীটা মদন
নিরবধি করিতেছে মোরে নিপীড়ন!

( ৬২ )

নারী নষ্ট-চরিত্রা হইলে তাহার প্রকৃতি বড়ই ভয়ঙ্করা হয়। শাশুড়ী, ননদ, যা প্রভৃতি সংসারের সকলেই তাহার চক্ষুঃশূল হইয়া উঠেন। বস্তুতঃ, শ্বশুর-বাড়ী তাহার পক্ষে প্রকৃত জেলখানা বলিয়াই বোধ হয়। সে তখন আপনার প্রকৃত-ভাব গোপন করিবার নিমিত্ত বাটীর সকলেরই উপর যে কিরূপ দোষারোপ করিয়া থাকে, তাহা কোন সহৃদয় কবি তাহারই মুখ দিয়া বলাইতেছেন :—

কার্য্যেণাপি বিলম্বনং পরগৃহে শ্বশ্রূর্ন সংমন্যতে
শঙ্কামারচয়ন্তি যুনি ভবনং প্রাপ্তে মিথো যাতরঃ।
বীথীনির্গমনেঽপি তর্জ্জয়তি চ ক্রুদ্ধা ননান্দা পুনঃ
কষ্টং হন্ত মৃগীদৃশাং পতিগৃহং প্রায়েণ কারাগৃহম্॥

কাজেও বিলম্ব যদি হয় কারো বাড়ী,
অমনি চটিয়া যায় আমার শাশুড়ী।
বাটীতে আসিলে কভু কোন যুবা জন,
যায়েরা মিলিয়া করে সন্দেহ তখন।
পথে যদি একবার যাই ক্ষণকাল,
বাঘিনী ননদী মহা চ'টে হয় লাল।
হায় রে শ্বশুর-বাড়ী ঠিক জেলখানা,
যে ঠেকেছে, বিলক্ষণ আছে তার জানা!

( ৬৩ )

নব-বিবাহিতা বধূ পতিকে দেখিয়া যেরূপ অসন্তুষ্ট হয়, ধনবান্ লোকেও ভিক্ষুককে দেখিয়া সেইরূপ অসন্তুষ্ট হয়। ইহাই কবি এই শ্লোকে কহিতেছেন:—

আনম্রাননমাগতে বিতনুতে নো ভাষতে ভাষিতে
স্থানাদ্ গন্তুমপীহতে ন কুরুতেঽপ্যালাপমাত্রং ক্বচিৎ।
রুদ্ধে বর্ত্মনি বক্তি নিষ্ঠুরতরং গুপ্তাক্ষরং জল্পতি
ভিক্ষুং বীক্ষ্য ধনী ধবং নববধূর্যদ্বৎ সদা চেষ্টতে॥

মুখ খানি নীচু করে সম্মুখে পড়িলে,
কথা কহিলেও কোন কথা নাহি বলে,
বিধিমতে চেষ্টা করে সরিয়া পড়িতে,
দুটা মিষ্ট কথা বলি' না চায় তুষিতে,
পথ রোধ করিলেই কটু কথা কয়,
বিড় বিড় শব্দ কত করে সে সময়।

নব-বধূ করে যাহা পতি-দরশনে,
ভিক্ষুকে দেখিয়া তাহা করে ধনী জনে!

( ৬৪ )

কোন বিরহিণী রমণী মদনের বাণে বিদ্ধ হইয়া তাঁহাকে বিনয় করিয়া কহিতেছেন, "হে মদন! মহাদেব তোমার শত্রু, এই হেতু তুমি আমাকে মহাদেব মনে করিয়াই কি শরবিদ্ধ করিতেছ? মহাদেবের সহিত আমার সম্পূর্ণ সাদৃশ্য থাকিলেও আমি মহাদেব নহি।" কবি নিম্ন-লিখিত শ্লোকে এই ভাবটী বিশেষ দক্ষতার সহিত প্রকাশ করিয়াছেন:—

ফণী নায়ং বেণীকৃতকচকলাপো ন গরলং
গলে কস্তূরীয়ং শিরসি শশিলেখা ন কুসুমম্।
ইয়ং ভূতির্নাঙ্গে প্রিয়বিরহজন্মা ধবলিমা
পুরারাতিভ্রান্ত্যা কুসুমশর কিং মাং ব্যথয়সি॥

মাথায় যা দেখিতেছ, তাহা নয় ফণী,
কেশগুলি জড়াইয়া বাঁধিয়াছি বেণী।
গলায় গরল নয়,—কস্তূরী-লেপন,
শিরে নয় শশিলেখা,—কুসুম শোভন।
অঙ্গে যাহা দেখিতেছ, ভস্ম তাহা নয়,
বিরহ-চিন্তায় দেহ ধবলিমময়।
হর নই, বিরহিণী আমি, রে মদন!
তবে কেন এত মোরে করিছ পীড়ন?

( ৬৫ )

রূপজীবা গণিকা, পিতার মৃত্যু হইলে তাহার নামোচ্চারণেও অনাদর প্রকাশ করিয়া স্বীয় রূপ ও সৌন্দর্য্য প্রকাশ করিতে সমধিক চেষ্টা করিয়া থাকে। ইহাই এই শ্লোকে কৌশল-ক্রমে কথিত হইয়াছে :—

খদিরভুজঙ্গমবল্লী-
জনিতাধররাগভঙ্গভয়ভীতা।
পিতরি মৃতে সতি বেশ্যা
রোদিতি মম তাত তাত তাতেতি॥

কোন এক গণিকার পিতা গেছে ম'রে,
"বাবা বাবা" ব'লে কিন্তু সে কাঁদিতে নারে!
তাম্বূল-খদির রাগ ওষ্ঠাধরে তার
পাছে নষ্ট হয়,—এই ভয়ের সঞ্চার!
"বাবা বাবা" না বলিয়া তাই সে এখন
"তাত তাত" বলিয়াই করিছে রোদন! (১)

( ৬৬ )

কোন এক গুড়ুক-খোর কবি নব-যুবতীর সহিত হুঁকার সাদৃশ্য দেখাইয়া কহিতেছেন :—

---

(১) ব্যাখ্যা। "বাবা বাবা" বলিলেই ওষ্ঠাধরের সংঘর্ষণে তাম্বূলের রাগ নষ্ট হইয়া যাইবে; কিন্তু "তাত তাত" বলিলে সেই রাগনাশের ভয় নাই। ইহাই এই শ্লোকের মর্ম্মার্থ। খদির=খয়ের। ভুজঙ্গমবল্লী—(নাগবল্লী)—পান।

তল্পানল্পবিভূষণা রসজুষাং যূনাং মনোমোহিনী
নেত্রান্তৈরপি দৃশ্যতে সুরসিকৈঃ স্তোকং গুরূণাং ভিয়া।
অন্তর্লোলরসা বহিঃ কঠিনতা স্পর্শাৎ প্রমোদপ্রদা
হুক্কেয়ং নবকামিনীব রমতে ক্রোতে কলং চুম্বিতা॥

শয্যায় থাকিলে বসি' শোভা যায় বেড়ে,
রসিক যুবার মন প্রাণ লয় কেড়ে।
গুরু-জন-সম্মুখেও থাকেন যখন,
কটাক্ষে রসিক যুবা করে দরশন।
ঢল্ ঢল্ করে রস সর্ব্বদা ভিতরে,
হায় রে কঠিন কিন্তু বড়ই বাহিরে।
স্পর্শ করিলেই মনে প্রীতি নিরন্তর,
চুম্বন করিলে করে কল কল স্বর।
তাই বলি হুঁকা আর নবীনা রমণী,—
দুইটীই একরূপ,—হেন মনে গণি!

( ৬৭ )

ধন, মদ্য ও রমণী,—এই তিনটীর মধ্যে কাহার মাদকতা-শক্তি সর্ব্বাপেক্ষা অধিক, তাহাই এই শ্লোকে নির্ণীত হইয়াছে:—

ইন্দিরা মদিরা নারী বিজ্ঞেয়াস্ত্রিবিধাঃ সুরাঃ।
স্মৃতৈবোন্মাদয়ত্যেকা পীতা ভুক্তা তথাঽপরা॥

মদ্যও মাতায়ে দেয়, নারীও মাতায়,
এই দুই হ'তে ধন মাতায় সবায়।

উপভোগ করিলেই মদ্য আর নারী,
পুরুষ মাতিয়া উঠে—ইহাই নেহারি।
উপভোগ করিতে না হয় কিন্তু ধন,
মাতাইয়া দেয় শুধু করিলে স্মরণ!

( ৬৮ )

কোন কবি একটী সুন্দর রমণীকে দেখিয়া এই শ্লোকে তাঁহাকে 'মহাতীর্থ' বলিয়া বর্ণনা করিয়াছেন:—

অধরে মধুরা সরস্বতীয়ং
ননু কর্ণে মণিকর্ণিকাপ্রবাহঃ।
শিরসি প্রতিভাতি চ ত্রিবেণী
কথমেণীনয়না ন তীর্থরাজঃ॥

সুমধুরা 'সরস্বতী' অধরে যাহার,
প্রবাহ যাহার কর্ণে 'মণি-কর্ণিকার,'
মস্তকে 'ত্রিবেণী' যার করিছে বিরাজ,
সেই মৃগনেত্রা নারী নহে তীর্থরাজ?

মন্তব্য। উক্ত সংস্কৃত-শ্লোকটী পিঙ্গলাচার্য্যের মতে "ঔপচ্ছন্দসক"-চ্ছন্দে রচিত। কেদার-ভট্টের মতে এই ছন্দের নাম 'ঔপচ্ছন্দসিক।' 'বৈতালীয়'-চ্ছন্দের অন্তে যদি একটী 'গুরু'-বর্ণ থাকে, তাহা হইলে তাহার নাম 'ঔপচ্ছন্দসক' হয়। এই ছন্দের প্রথম ও তৃতীয় চরণে ১১ অক্ষর এবং দ্বিতীয় ও চতুর্থ চরণে ১২ অক্ষর থাকে। গণ-রক্ষা করিবার নিয়ম পিঙ্গলেই লিখিত আছে। কেদার-ভট্টের "ঔপচ্ছন্দসিকের" নিয়ম পিঙ্গলের

'ঔপচ্ছন্দসকের" নিয়ম হইতে স্বতন্ত্র। মাঘের বিংশ-সর্গ এবং ভারবির ত্রয়োদশ-সর্গের প্রথমাংশ 'ঔপচ্ছন্দসক'-চ্ছন্দে রচিত।

( ৬৯ )

দুর্য্যোধন দ্রৌপদীকে কহিলেন, "দ্রৌপদি! তোমার মত নির্লজ্জ স্ত্রীলোক আর নাই। পঞ্চপতি লইয়া ঘর করিতে তোমার লজ্জা হয় না?" তখন দ্রৌপদী কহিলেন, "আমি তোমাদের বাড়ীতে আসিয়া পড়িয়াছি; তোমাদের বাড়ীর ব্যবস্থাই এইরূপ।" নিম্ন-লিখিত শ্লোকটী দ্রৌপদীর উক্তি:—

শ্বশ্রূশ্বশ্রূপতী দ্বৌ চ শ্বশ্রূপতিচতুষ্টয়ম্।
মমাপি পতয়ঃ পঞ্চ পতিবর্দ্ধি কুলং মম॥ (১)

শাশুড়ীর শাশুড়ীর ছিল দুটী পতি,
শাশুড়ীর চতুষ্টয় স্বামীর সংহতি।
আমিও পাঁচটি পতি ল'য়ে করি ঘর,
মোর বংশে পতি-বৃদ্ধি,—দেখ পর পর!

( ৭০ )

একদা সীতাদেবী একাকিনী অশোক-কাননে বসিয়া শ্রীরামচন্দ্রের চিন্তায় তন্ময় হইয়াছিলেন। তখন পূর্ণচন্দ্র উদিত হইয়া

(১) টিপ্পনী। দ্রৌপদীর শাশুড়ী কুন্তী। কুন্তীর শাশুড়ী অম্বালিকা। অম্বালিকার দুইটী স্বামী,—বিচিত্রবীর্য্য ও ব্যাসদেব। কুন্তীর চারিটী স্বামী,—সূর্য্য, ধর্ম্ম, পবন ও ইন্দ্র। দ্রৌপদীর পাঁচটী স্বামী,—যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেব।

সীতাদেবীর দেহে কর-জাল নিক্ষেপ করিতে লাগিলেন। ইহা দেখিয়া সীতাদেবী আক্ষেপ করিয়া চন্দ্রকে কহিতেছেন :—

সন্তাপয় চিরং চন্দ্র ন তত্র প্রতিষিধ্যসে।
নিবারয় করস্পর্শং রামস্যাহং পরিগ্রহঃ॥ (১)

নিবেদন করি আমি, ওহে নিশাকর!
তোমার প্রচণ্ড তাপ চালি নিরন্তর
দগ্ধ ক'রে দাও তুমি আমার হৃদয়,
তোমার এ কার্য্যে মোর দুঃখ নাহি রয়।
তবে এই নিবেদন করিতেই পারি,
শ্রীরামচন্দ্রের আমি বিবাহিতা নারী।
মোর দেহে 'কর' নাহি করিও অর্পণ,
তোমার এরূপ কার্য্য সাজে কি কখন!

---

(১) ব্যাখ্যা। সন্তাপয়…চন্দ্র—হে চন্দ্র! শ্রীরামচন্দ্রের বিরহে আমার হৃদয় স্বভাবতঃ বিষম ব্যথিত রহিয়াছে। এস্থলে যদি তুমি আমাকে পুনর্ব্বার ব্যথা দাও, তবে আমি তাহাও কোনরূপে সহ্য করিতে পারি। নিবারয়…করস্পর্শং রামস্যাহং পরিগ্রহঃ—আমি শ্রীরামচন্দ্রের বিবাহিতা স্ত্রী; অতএব আমার দেহে করস্পর্শ করিও না, কারণ পরস্ত্রীর দেহে করস্পর্শ করা পর-পুরুষের উচিত নহে। শ্রীরামচন্দ্র স্বয়ং পূর্ণব্রহ্ম নারায়ণ এবং আমি যখন তাঁহার স্ত্রী, তখন আমিও সাক্ষাৎ লক্ষ্মী। তুমি যখন স্বয়ং চন্দ্র, এবং আমি যখন স্বয়ং লক্ষ্মী, তখন সমুদ্র-মন্থনের কথা মনে করিয়া দেখিলে স্পষ্টই বুঝিতে পারিবে যে, তুমি আমার ভ্রাতা ও আমি তোমার ভগিনী। এরূপ স্থলে ভগিনীর দেহে করস্পর্শ করা তোমার মত গুণধর ভ্রাতার শোভা পায় না!

( ৭১ )

কোন বিরহিণী নায়িকা নায়কের নিকটে স্বীয় বিরহ-দুঃখ জানাইবার নিমিত্ত একটী সংবাদ-বাহক অন্বেষণ করিতেছিলেন। কিন্তু উপযুক্ত সংবাদ-বাহক না পাওয়ায় তিনি দুঃখ-প্রকাশ-পূর্ব্বক কহিতেছেন :—

রোলম্বো মধুপঃ পিকঃ পরভৃতো বায়ুশ্চ রন্ধ্রানুগো
হংসঃ কেবলপক্ষপাতনিরতশ্চন্দ্রোঽপি দোষাকরঃ।
চেতো নৈতি শুকঃ স একপঠিতাখ্যায়ী পয়োদো জড়ঃ
কং বাঽহং প্রহিণোমি হন্ত কঠিনস্বান্তায় কান্তায় মে ॥ (১)

আমি বিরহিণী,—পতি বিদেশে সদাই,
সেখানে পাঠাই কারে,—ভাবিয়া না পাই।
ভ্রমর সদাই দেখি মধুপানে রত,
কোকিল পরের অন্নে হ'য়েছে পালিত।
বায়ু সর্ব্বদাই ছিদ্র করে অন্বেষণ,
পক্ষপাতে দক্ষ দেখি হংস বিলক্ষণ।
চন্দ্রও যে দোষাকর,—কেনা জানে তায়,
চলিয়া যাইতে তথা চিত্ত নাহি চায়।

---

(১) টিপ্পনী। রোলম্বঃ—ভ্রমরঃ। মধুপঃ—পুষ্পরসপায়ী; (পক্ষে) মদ্যপায়ী। পিকঃ—কোকিলঃ। পরভৃতঃ—পরেণ কাকেন ভৃতঃ পালিতঃ। রন্ধ্রানুগঃ—ছিদ্রান্বেষী; (পক্ষে) দোষান্বেষী। পক্ষঃ—ডানা ইতি ভাষা; (পক্ষে) একদেশঃ। দোষাকরঃ—চন্দ্রঃ; (পক্ষে) দোষাণাং আধারঃ। জড়ঃ—নির্ব্বোধঃ; (পক্ষে) জলম্। কঠিনস্বান্তায়—কঠোরপ্রাণায়।

কাণে যাহা শুনে শুক, ঠিক তাই বলে,
জলধর জড় বস্তু,—খ্যাত ভূমণ্ডলে।
বিষম কঠিন প্রাণ পতির আমার,
কাহারে পাঠাই আজ নিকটে তাঁহার!

---

# বিবিধ-শ্লোকাঃ।

( ৭২ )

কথিত আছে, ভগবান্ শঙ্করাচার্য্য যখন সংসার পরিত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণ করিবার নিমিত্ত মাতার নিকটে অভিলাষ জ্ঞাপন করেন, তখন তাঁহার মাতা জিজ্ঞাসা করেন, "তুমি ৺কাশীধামে গমন করিলে আমাদের মত আত্মীয় লোক সেখানে কিরূপে পাইবে"? ইহা শুনিয়া শঙ্করাচার্য্য কহিয়াছিলেন:—

বিশ্বেশো জনকঃ শিবা চ জননী গঙ্গা চ মাতুঃস্বসা
ঢুণ্ডিভৈরবদণ্ডপাণিবিবুধা জ্যেষ্ঠা মম ভ্রাতরঃ।
শ্রীকাশী মণিকর্ণিকা চ ভগিনী ভার্য্যা মমেয়ং মতিঃ
সৎকর্ম্মাণি সুতাঃ সদৈব ললিতং কাশ্যাং কুটুম্বং মম॥

কাশীতে যখন আমি করিব গমন,
তখন মিলিবে এই সব পরিজন;—

বিশ্বেশ্বর পিতা মোর, ভবানী জননী,
সুরধুনী গঙ্গাদেবী মাতার ভগিনী,
ঢুণ্টি ও ভৈরব দণ্ডপাণি সুরবর
রহিবেন সদা মোর জ্যেষ্ঠ সহোদর;
বারাণসী আর মণি-কর্ণিকা ভগিনী
স্বয়ং আমার মতি হইবে গৃহিণী;
পুণ্য কর্ম্ম গুলি মোর পুত্রগণ হবে,
কাশীধামে আত্মীয়ের অভাব না রবে।

( ৭৩ )

পরম-পুণ্যময় কাশীধামের মহিমার সীমা নাই। এ স্থানে জীবন-ধারণে যেরূপ সুখ হয়, মরণে তদপেক্ষা সুখ হইয়া থাকে। যে স্থানে হর-গৌরীর কৃপায় জীবের ভোগ-সঞ্চয় ও ভোগ-ক্ষয়, এই উভয়-বিধই কার্য্য সম্পন্ন হয়, সে স্থানের মহিমা বর্ণনাতীত। ইহাই এই শ্লোকের বক্তব্য বিষয়:—

জীবনং সুখদং যত্র মরণঞ্চ ততোঽধিকম্।
নৌমি তাং মুক্তিদাং কাশীং যত্রাস্তে সশিবঃ শিবঃ॥

(উদ্ভটসাগরস্য)

যথায় পরম সুখ জীবন-ধারণে,
তা হ'তেও সুখ হয় যথায় মরণে,
বিরাজেন হর-গৌরী যথা অবিরাম,
ভজি সদা সেই মুক্তিদাত্রী কাশীধাম!

( ৭৪ )

ত্রিবেণী-নিবাসী নৈয়ায়িক-শিরোমণি ৺জগন্নাথ তর্কপঞ্চানন মহাশয় ১৬৯৬ খৃষ্টাব্দে জন্ম-গ্রহণ করিয়া ১১১ বৎসর বয়ঃক্রম-কালে দেহত্যাগ করিয়াছিলেন। যখন ত্রিবেণীর ঘাটে গঙ্গাগর্ভে রাখিয়া তাঁহাকে গঙ্গা-নাম শ্রবণ করান হইতেছিল, তখন তাঁহার সর্ব্বপ্রধান নৈয়ায়িক ছাত্র ক্রন্দন করিতে করিতে তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "গুরুদেব! বহু-সংখ্যক ন্যায়শাস্ত্রের গ্রন্থ পড়াইয়া ঈশ্বর-তত্ত্ব শিক্ষা দিয়াছেন, কিন্তু ঈশ্বর কি পদার্থ, তাহা এপর্য্যন্ত এক কথায় বুঝাইয়া দেন নাই!" তখনও তর্কপঞ্চানন মহাশয়ের পূর্ণ জ্ঞান ছিল। প্রশ্নটী শুনিয়া তিনি কিঞ্চিৎ হাস্য করিলেন, এবং নিম্ন-লিখিত শ্লোকটী তৎক্ষণাৎ রচনা করিয়া শিষ্যকে উত্তর-দান করিয়াছিলেন। শুনা যায়, এই শ্লোকটী আবৃত্তি করিবামাত্রই তাঁহার প্রাণবায়ু বহির্গত হইয়া যায়। যিনি জন্মের মত সংসারের মায়া কাটাইয়া অন্তিমের একমাত্র আশ্রয় সেই গঙ্গাদেবীর ক্রোড়ে শয়ন করিয়াছিলেন, তাঁহার পক্ষে সেই পতিত-পাবনী গঙ্গাদেবী ভিন্ন আর কি অন্য ঈশ্বর থাকিতে পারে!

নরাকারং বদন্ত্যেকে নিরাকারঞ্চ কেচন।
বয়ন্তু দীর্ঘসম্বন্ধাদ্ নারাকারাম্ (নীরাকারাম্) উপাস্মহে॥

( জগন্নাথ তর্কপঞ্চাননস্য )

ঈশ্বরকে কেহ কেহ বলে নরাকার,
কেহ বা বলিয়া থাকে, তিনি নিরাকার।
বসতি করিয়া যাঁর তীরে সর্ব্বক্ষণ
এ দীর্ঘ সম্বন্ধ মোর জন্মেছে এখন,

কিবা 'নরাকার' আর কিবা 'নিরাকার',
এই দু'য়ে 'দীর্ঘ'-স্বর করিয়া সঞ্চার,
'নারাকারা' 'নীরাকারা' যে মূর্ত্তি পাইব,
তাঁহারেই দিবানিশি হৃদয়ে রাখিব।
তাঁহারেই মনে মনে গণিব ঈশ্বর,
তিনিই আমার সেই পূজ্য পরাৎপর!
আমাকে যাঁহার গর্ভে রেখেছ এখন,
তিনি ভিন্ন কেবা আর ব্রহ্ম সনাতন!

( ৭৫ )

কোন কবি পঞ্চভূতাত্মক শব্দের আশ্রয় গ্রহণ করিয়া নিম্নলিখিত শ্লোকে হনুমানের লীলা বর্ণন করিতেছেন :—

চতুর্থজঃ পঞ্চমগো দৃষ্ট্বা প্রথমসম্ভবাম্।
তৃতীয়ং তত্র নিক্ষিপ্য দ্বিতীয়মতরৎ তদা॥ (১)

পবন-নন্দন সেই আকাশ-বিহারী
পৃথিবীর দুহিতায় নিরীক্ষণ করি
লঙ্কাধামে অগ্নিরাশি করিয়া ক্ষেপণ
অনন্ত জলধি-জল করিল লঙ্ঘন!

( ৭৬ )

ভগবান্ শ্রীকৃষ্ণ, শ্রীমতী রাধিকা ও অন্যান্য গোপীকে লইয়া

---

(১) প্রথমসম্ভবাম্—পৃথিবীজাতাং সীতাম্। দ্বিতীয়ম্—জলম্। তৃতীয়ম্—অগ্নিম্। চতুর্থজঃ—পবন-পুত্রঃ হনুমান্। পঞ্চমগঃ—আকাশবিহারী।

নৌকাযোগে যমুনা-পারে যাইতেছিলেন। শ্রীকৃষ্ণ ও শ্রীরাধিকার তাৎকালিক উক্তি-প্রত্যুক্তি লইয়াই কোন কবি এই শ্লোকটী রচনা করিয়াছেন ঃ—

রাধে ত্বং পরিমুঞ্চ নীলবসনং প্রারুহ্য নাবং মম
বাতো বারিদসম্ভ্রমাদ্ যদি বহেদ্ মগ্না ভবেন্নৌরিয়ম্।
শুক্লং তৎ বসনান্তরং পরিদধাম্যাদৌ তবেদং বপুঃ
শ্যামং শ্যাম নবীননীরদসমং তক্রৈঃ সমাচ্ছাদ্যতাম্॥

কৃষ্ণ——নৌকার উপরে মোর উঠি শীঘ্রগতি
সুনীল বসনখানি ত্যজ লো শ্রীমতি!
পাছে বায়ু, মেঘ ভাবি সত্বর উঠিয়া
নৌকাখানি দেয় আজ জলে ডুবাইয়া!
রাধিকা—গোপীর কাণ্ডারী হরি! শুন হে এখন,
এখনি করিব শুভ্র বসন ধারণ।
কিন্তু নব ঘন-শ্যাম এই তব কায়
শাদা করি দিই আগে ঘোল ঢে'লে তায়!

( ৭৭ )

একদিন কৃষ্ণনগরে ৺গোপালের বাটীতে হরি-নাম-সঙ্কীর্ত্তন ও সেই সঙ্গে খোলের বাদ্য হইতেছিল! মহারাজ কৃষ্ণচন্দ্র বাণেশ্বর বিদ্যালঙ্কারকে জিজ্ঞাসা করিলেন, খোলে "ধিক্ তান্, ধিক্ তান্" এরূপ শব্দ হইতেছে কেন? তদুত্তরে বিদ্যালঙ্কার মহাশয় কহিয়াছিলেন ঃ—

যেষাং শ্রীমদ্‌যশোদাসুতপদকমলে নাস্তি ভক্তির্নরাণাং
যেষামাভীরকন্যাপ্রিয়গুণকথনে নাঽনুরক্তা রসজ্ঞা।
যেষাং শ্রীকৃষ্ণলীলাললিতগুণরসে সাদরৌ নৈব কর্ণৌ
ধিক্ তান্ ধিক্ তান্ ধিগেতান্ কথয়তি সততং কীর্ত্তনস্থো মৃদঙ্গঃ॥

(৺বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য)

যশোদা-নন্দন যেই শ্রীমধুসূদন,
নাহি করে যারা তাঁর পূজা কদাচন;
গোপ-নারীদের গুণ বর্ণিতে কথায়
যাদের রসনা হায় রস নাহি পায়;
মিষ্ট কৃষ্ণ-লীলা-কথা করিতে শ্রবণ
কিছুতেই যাহাদের নাহি চায় মন;
ধিক্ তান্, ধিক্ তান্, ধিক্ তান্ ব'লে
মৃদঙ্গ কীর্ত্তন-কালে জানায় সকলে! (১)

( ৭৮ )

রামচন্দ্র স্বর্ণ-মৃগ-রূপী মারীচকে বধ করিতে ধাবিত হইলে রাবণ কিরূপ ছলনা করিয়া সীতার সম্মুখে উপস্থিত হইয়াছিল, তাহাই এই শ্লোকে বর্ণিত হইয়াছে:—

(১) টিপ্পনী। ধিক্ তান্—তাহাদিগকে ধিক্। (পক্ষে) ধিক্ তান্, ধিক্ তান্,—খোলের এইরূপ শব্দ।

ডিম্ ডিম্ ডিম্ ডিম্ ডিডিম্ ডিম্ ডিমিমিতি
ডমরুং বাদয়ন্ সূক্ষ্মনাদং
বম্ বম্ বম্ বম্ ববম্ বম্ প্রবলগলবলৈ-
স্তালমালম্ব্য তুল্যম্।
কর্পূরাক্লৃপ্তভস্মাঞ্চিতসকলতনূ রুদ্রমুদ্রাসমুদ্রো
মায়াযোগী দশাস্যো রঘুরমণপুরপ্রাঙ্গণে প্রাদুরাসীৎ॥

ডিম্ ডিম্ ডিম্ ডিম্ ডিডিম্ করিয়া
বাজাইতে বাজাইতে ডমরু লইয়া;
বম্ বম্ বম্ বম্ বম্ বম্ করি'
প্রবল কণ্ঠের রবে তুল্য তাল ধরি';
শরীরে কর্পূর-ভস্ম করিয়া লেপন,
হরের অশেষ মুদ্রা ধরি' দশানন
মায়াবলে যোগিবেশে পুলকিত-মনে
উপস্থিত শ্রীরামের কুটীর-প্রাঙ্গণে॥

( ৭৯-৮০ )

কোন এক সঙ্গতিপন্ন কবি বিষম দারিদ্র্য-গ্রস্ত হইয়াও মানের ভয়ে কাহারও দ্বারস্থ হইতে পারেন নাই। পরিশেষে প্রার্থনা করা যখন একান্ত আবশ্যক হইয়া উঠিল, তখন তিনি কোন ধনাঢ্য ব্যক্তির নিকটে গিয়া নিম্ন-লিখিত শ্লোকে স্বীয় অবস্থা জ্ঞাপন করিলেন:—

**নবীনদীনভাবস্য যাচমানস্য মানিনঃ।**
**বচোজীবিতয়োরাসীৎ পুরো নিঃসরণে রণঃ॥**

হইয়াছে ধনহীন সংপ্রতি যে জন,
অথচ মানের ভয়ে ভীত যার মন,
সে জন কাহারো কাছে ভিক্ষা যদি চায়,
বাক্যে আর প্রাণে তার যুদ্ধ বেধে যায়,—
বাক্য বলে "থাক প্রাণ! আমি আগে যাই"
প্রাণ বলে "থাক বাক্য! আমি আগে ধাই।"

পূর্ব্বোক্ত কবি যাঁহার নিকটে প্রার্থনা করিতে গিয়া উপরি-লিখিত শ্লোকটি আবৃত্তি করিয়াছিলেন, তিনিও সম্প্রতি দরিদ্র হইয়া পড়িয়াছিলেন। সুতরাং তিনি কৌশল-সহকারে শ্লোকটির ঈষৎ পরিবর্ত্তন-কল্পনা করিয়া বলিলেন,—"আপনার শ্লোকটি অতি সুন্দর হইয়াছে, কেবল ইহার দ্বিতীয় চরণে একটু দোষ আছে,—একটি 'য'-ফলা পড়িয়া গিয়াছে বলিয়াই বোধ হয়। 'যাচমানস্য' পদের দ্বিতীয় বর্ণে একটী 'য'-ফলা যোগ করিলেই আমার অভিপ্রায় আপনি বুঝিতে পারিবেন।" এই বলিয়া তিনি নিম্ন-লিখিত আকারে শ্লোকটির আবৃত্তি করিলেন:—

নবীনদীনভাবস্য যাচ্যমানস্য মানিনঃ।
বচোজীবিতয়োরাসীৎ পুরো নিঃসরণে রণঃ॥

ধনহীন হইয়াছে যে জন সংপ্রতি,
অথচ মানের ভয়ে ভীত যার মতি,
তার কাছে ভিক্ষা চায় যদি কোন জন,
বাক্যে আর প্রাণে তার বেধে যায় রণ,—
বাক্য বলে "থাক প্রাণ! আগে যাই আমি"
প্রাণ বলে "আমি আগে যাই, থাক তুমি!"

( ৮১ )

বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয় গুপ্তিপাড়া হইতে কৃষ্ণনগরে গিয়া মহারাজ কৃষ্ণচন্দ্রের সহিত সাক্ষাৎ করিবামাত্র মহারাজ জিজ্ঞাসা করিলেন, "আপনার বাটীর কুশল ত"? প্রত্যুত্তরে বিদ্যালঙ্কার মহাশয় কহিলেনঃ—

দারিদ্র্যং বৃদ্ধতাতো বসতি মম গৃহে দুর্গতির্বৃদ্ধমাতা
ক্ষুত্তৃষ্ণে দ্বে ভগিন্যৌ পতিসুতরহিতে নিত্যশো মেহবলম্বে।
পঙ্গ্বন্ধৌ চ শ্রবণরহিতৌ ভ্রাতরৌ শোকমোহৌ
চিন্তাভার্য্যা ত্যজতি ন চ মাং কৌশলং কিং বদামি॥ (১)

( বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য )

"দারিদ্র্য" আমার পিতা বয়সে প্রাচীন,
"দুর্গতি" জননী বৃদ্ধা গৃহে সমাসীন।
"ক্ষুধা" "তৃষ্ণা" এই দুটী আমার ভগিনী,
পতি-পুত্র-হীনা, মোর আশ্রয়-ভাগিনী।
"শোক" "মোহ" দুটী ভ্রাতা সংসারে আমার,
একে পঙ্গু, তাতে অন্ধ, বধির আবার।
"চিন্তা" মোর সতী ভার্য্যা হৃদয়ে থাকিয়া
বিরাজ করিছে নিত্য প্রাণ সঁপে দিয়া।
আমারে আশ্রয় করি, ওহে মহারাজ!
পরম কুশলে সবে করিছে বিরাজ!

---

(১) মন্তব্য। এই শ্লোকটীর প্রথম দুই চরণে স্রগ্ধরা ও শেষ দুই চরণে মন্দাক্রান্তা ছন্দঃ রহিয়াছে। এরূপ বিভিন্ন ধর্ম্মাত্মক বৃত্তদ্বয়ের সম্মেলনে যে উপজাতি হয়, তাহা অতি বিরল।

( ৮২ )

কথিত আছে, বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয় কলিকাতায় বসাক বাবুদের দানগ্রহণ করিয়াছিলেন বলিয়া মহারাজ কৃষ্ণচন্দ্র তাঁহার প্রতি অত্যন্ত অসন্তুষ্ট হইয়াছিলেন। এই হেতু বাধ্য হইয়া বিদ্যালঙ্কার মহাশয় কিয়ৎকাল বর্দ্ধমান-মহারাজের আশ্রয় গ্রহণ করিয়াছিলেন। বিদ্যালঙ্কারের সাংসারিক অবস্থার কথা জিজ্ঞাসা করিলে তিনি নিম্ন-লিখিত শ্লোকে বর্দ্ধমান-মহারাজকে এই উত্তর দিয়াছিলেন ঃ—

লজ্জা মানসুতা মমাদ্যবনিতা ভিক্ষাঽপরা দৈন্যজা
তাতৈশ্বর্য্যবিগর্ব্বিতা বলবতী ভিক্ষা প্রগল্ভাঽভবৎ।
সা লজ্জা নিহতা তয়ৈব তনয়াশোকেন মানো মৃতো
ভিক্ষা দৈন্যসুতা চিরাৎ পতিরতা নাদ্যাপি মাং মুঞ্চতি॥

( বাণেশ্বর বিদ্যালঙ্কারস্য )

"মান"-সুতা "লজ্জা" মোর প্রথমা গৃহিণী,
"দারিদ্র্য"-দুহিতা "ভিক্ষা" দ্বিতীয়া রমণী।
পিতার প্রবল ভাব দর্শন করিয়া
"ভিক্ষা"ও উঠিল অতি প্রবল হইয়া।
"লজ্জা"র জীবন "ভিক্ষা" করিল হরণ,
পিতা "মান" কন্যাশোকে ত্যজিল জীবন।
নিশ্চিন্ত হইয়া তাই ভিক্ষা সতী হায়
কিছুতে আমারে আর ছাড়িতে না চায়!

( ৮৩ )

বর্ত্তমান কালে মানুষের ধর্ম্ম-ভাব কিরূপ, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে ঃ—

ন সন্ধ্যাং সংধত্তে নিয়মিতনিমাজান্ ন কুরুতে
ন বা মৌঞ্জীবন্ধং কলয়তি ন বা সৌনতবিধিম্।
ন রোজাং জানীতে ব্রতমপি হরের্নৈব কুরুতে
ন কাশী মক্কা বা হরি হরি ন হিন্দুর্ন যবনঃ॥

ধন্য এই কলিকালে ধন্য হিন্দুস্থান,
হিন্দু হ'য়ে হিন্দু নয়, নয় মুসলমান।
নেমাজ না পড়ে, কিংবা সন্ধ্যা নাহি করে,
সৌনত না করে, উপবীত নাহি ধরে।
রোজাও না করে, নাহি করে একাদশী,
মক্কাও না যায়, নাহি যায় বারাণসী।
হরি! হরি! একি হায় তোমার বিধান,
এরা সব নয় হিন্দু, নয় মুসলমান!

( ৮৪ )

এই শ্লোকে ত্রিলোকতারিণী মাতা সরস্বতীর মাহাত্ম্য কীর্ত্তিত হইয়াছে :—

শ্রুত্বাপি মাধবঃ স্বামী সপত্নী চ হরিপ্রিয়া।
তস্মিন্নেব রতা যাস্তে তাং নমামি সরস্বতীম্॥ (১)

( উদ্ভটসাগরস্য )

---

(১) ব্যাখ্যা। নারায়ণের দুইটী স্ত্রী,—লক্ষ্মী ও সরস্বতী। সুতরাং লক্ষ্মী ও সরস্বতী পরস্পর সপত্নী। 'মাধব'-শব্দের অর্থ নারায়ণ, কারণ তিনি মার ( লক্ষ্মীর ) ধব ( স্বামী )। 'মাধব'-শব্দ নারায়ণকে বুঝাইলে সরস্বতীর অভিমান ও ক্রোধ হইতে পারে; কারণ নারায়ণ কি কেবল লক্ষ্মীর স্বামী, এবং সরস্বতীর স্বামী

পতি মোর নারায়ণ পতি মোর নারায়ণ
তথাপি 'মাধব' তাঁরে বলে সর্ব্বজন।
কমলা সতীন যিনি কমলা সতীন যিনি
'হরিপ্রিয়া' নাম তবু পাইলেন তিনি।
ইহা ভাবি সরস্বতী ইহা ভাবি সরস্বতী
অপর পতির প্রতি নাহি দেন মতি।
পতি-পদে মতি যাঁর পতি-পদে মতি যাঁর
সে সরস্বতীর পদে প্রণাম আমার॥

( ৮৫ )

কোন কবি এই শ্লোক উক্তি-প্রত্যুক্তি-চ্ছলে শ্রীকৃষ্ণের আশীর্ব্বাদ বিজ্ঞাপন করিতেছেন :—

কস্ত্বং ভো নিশি কেশবঃ শিরসিজৈঃ কিং নাম গর্ব্বায়সে
ভদ্রে শৌরিরহং গুণৈঃ পিতৃগতৈঃ পুত্রস্য কিং স্যাদিহ।
চক্রী চন্দ্রমুখি প্রযচ্ছসি ন মে কুণ্ডীং ঘটীং দোহনী-
মিত্থং গোপবধূজিতোত্তরতয়া দুঃস্থো হরিঃ পাতু বঃ॥ (১)

---

নহেন? 'হরিপ্রিয়া-শব্দের অর্থ লক্ষ্মী; কারণ তিনি হরির (নারায়ণের) প্রিয়া (স্ত্রী)। 'হরিপ্রিয়া'-শব্দে কেবল লক্ষ্মীকে বুঝাইলে সরস্বতীর অভিমান ও ক্রোধ জন্মিতে পারে; কারণ তিনিও নারায়ণের প্রিয়া। 'মাধব' ও 'হরিপ্রিয়া' শব্দের অর্থ বিশ্লেষণ করিলে স্বামী নারায়ণের প্রতি সরস্বতীর ভীষণ অভিমান ও ক্রোধ জন্মিবার সম্পূর্ণ সম্ভাবনা। কিন্তু তথাপি স্বামী নারায়ণের চরণে তাঁহার ভক্তি চিরদিনই অচলা। এই হেতুই, তিনি সর্ব্বলোকের পূজ্যা ও আরাধ্যা।

(১) টিপ্পনী—কেশবঃ—বিষ্ণুঃ, (পক্ষে) দীর্ঘকেশধারী পুরুষঃ। শৌরিঃ—বিষ্ণুঃ, (পক্ষে) শূরনামকযাদববিশেষস্য বংশোদ্ভূতঃ পুরুষঃ। চক্রী—বিষ্ণুঃ, (পক্ষে) কুম্ভকারঃ।

রাধিকা—কে হে তুমি রাত্রিকালে হেথায় আসিলে?
শ্রীকৃষ্ণ—'কেশব' আমার নাম, বিখ্যাত ভূতলে।
রাধিকা—'দীর্ঘকেশ' বলিয়াই এত অহঙ্কার?
শ্রীকৃষ্ণ—আমার নামটী 'শৌরি', জানে ত্রিসংসার।
রাধিকা—পিতার থাকিলে গুণ, পুত্রের কি ফল?
শ্রীকৃষ্ণ—'চক্রী' এই নাম মোর জানে ভূমণ্ডল।
রাধিকা—তুমি 'চক্রী' ইহা জানি, কি করিব আমি?
কুণ্ডী ঘটী দুগ্ধ-পাত্র যোগাও কি তুমি?
কবি—রাধার কথায় কৃষ্ণ হইয়া লজ্জিত
তোমাদের সুমঙ্গলে থাকুন নিরত!

( ৮৬ )

একদিন বাণেশ্বর বিদ্যালঙ্কার মহাশয় গুপ্তিপাড়া হইতে কৃষ্ণনগরে মহারাজ কৃষ্ণচন্দ্রের সহিত দেখা করিতে গিয়াছিলেন। মহারাজ বহুদিন পরে তাঁহাকে দেখিয়া রসিকতা সহকারে জিজ্ঞাসা করিলেন,—"আপনার ব্রাহ্মণীর কুশল ত?" প্রত্যুত্তরে বিদ্যালঙ্কার মহাশয় কহিলেন,—"মহারাজ! আমার ব্রাহ্মণী 'প্রায়ই বিধবা' হইবার উপক্রম করিয়াছেন।" ইহা বলিয়াই তিনি এই শ্লোকটী আবৃত্তি করিয়াছিলেন:—

ন ভালে সিন্দূরং ন চ নয়নয়োরঞ্জনরসো
ন গাত্রে স্নেহাদির্ন চ খদিররাগোঽধরপুটে।
অবৈধব্যং কিঞ্চিৎ কথয়তি মদম্ভোরুহদৃশো
লুঠত্যগ্রে বাহোর্বিগতকলহো লৌহবলয়ঃ॥

কপালে সিন্দুর তার না করি দর্শন,
নয়ন-যুগলে তার না দেখি অঞ্জন,
না দেখি তৈলাদি-লেপ তাহার শরীরে,
না দেখি খদির-রাগ তার ওষ্ঠাধরে,—
বিধবার যত চিহ্ন সব আছে তার,
একমাত্র চিহ্ন তার আছে সধবার,—
সে সুনেত্রা রমণীর হাতের ডগায়,
নিঃশব্দে লোহার বালা লুটায়ে বেড়ায়!

( ৮৭-৮৯ )

( ক )

শ্রীহট্টনিবাসী সুপ্রসিদ্ধ নৈয়ায়িক রঘুনাথ শিরোমণির একটী চক্ষুঃ নষ্ট হওয়ায় লোকে তাঁহাকে "কাণাভট্ট" বলিত। তিনি শ্রীহট্টে থাকিয়া কাব্য, অলঙ্কার ও ব্যাকরণাদি শাস্ত্রে বিলক্ষণ ব্যুৎপত্তি লাভ করিয়া অবশেষে নবদ্বীপে আসিয়া সুবিখ্যাত নৈয়ায়িক বাসুদেব সার্ব্বভৌমের নিকটে ন্যায়-শাস্ত্র পাঠ করিতে আসেন। কিন্তু তাঁহার নিকটে ন্যায়-শাস্ত্র-পাঠে তৃপ্তিলাভ না করায় তিনি মিথিলায় গিয়া নৈয়ায়িক-কুল-পতি পক্ষধর মিশ্রের নিকটে ন্যায়-শাস্ত্র অধ্যয়ন করিতে প্রবৃত্ত হন। কিছুকাল পরে ন্যায়-শাস্ত্রে অদ্বিতীয় পাণ্ডিত্য-লাভ-পূর্ব্বক তিনি নবদ্বীপে ফিরিয়া আসিলে, বাসুদেব সার্ব্বভৌম কৌশল সহকারে নিম্ন-লিখিত শ্লোক দ্বারা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "তুমি কোথায় পড়িয়া অধিকতর সুখলাভ করিয়াছ?"

অপি দিবসমনৈষীঃ পদ্মিনীসদ্মনিস্থো
রজনিষু নিরতোঽভূঃ কৈরবিণ্যাং রমণ্যাম্।
কথয় কথয় ভৃঙ্গ স্বচ্ছভাবেন তাবৎ
কিমধিকসুখমৈষীরত্র বা তত্র বেতি॥

(বাসুদেব সার্ব্বভৌমস্য)

সারাদিন ছিলে তুমি পদ্মিনীর ঘরে,
সারা রাত ছিলে কুমুদিনীর মন্দিরে।
ওহে অলি! প্রাণ খুলি' বল, শুনি আমি,—
কোথায় অধিক সুখ পাইলে হে তুমি!

(খ)

বাসুদেব সার্ব্বভৌমের উক্ত শ্লোকটী শ্রবণ করিয়া রঘুনাথ শিরোমণি নিম্ন-লিখিত শ্লোকে তাহার উত্তর দিয়াছিলেন:—

ত্বং পীযূষ দিবোঽপি ভূষণমসি দ্রাক্ষে পরীক্ষেত কো
মাধুর্য্যং তব বিশ্বতোঽপি বিদিতা মাধ্বীক মাধ্বীকতা।
কিন্ত্বেকস্তুপরস্তরুস্তদমপি ক্রমো ন চেৎ কুপ্যসি
যঃ কান্তাধরপল্লবে মধুরিমা নান্যত্র কুত্রাপি সঃ॥ (১)

(রঘুনাথ শিরোমণেঃ)

হে অমৃত! কিবা তব মিষ্ট আস্বাদন,
যথার্থই তুমি সদা স্বর্গের ভূষণ।

---

(১) ভাবার্থ। বাসুদেব সার্ব্বভৌমের পাণ্ডিত্য অপেক্ষা পক্ষধর মিশ্রেরই পাণ্ডিত্য অধিক, ইহাই এই শ্লোকের ধ্বনি।

শুন ওহে মধু! শুন হে আঙ্গুর ফল!
তোমরাও মিষ্ট,—ইহা জানে ভূমণ্ডল!
তোমাদের সবারেই এক কথা বলি,
কটু হইলেও কিন্তু নাহি দিও গালি,—
"রমণীর ওষ্ঠাধরে মাধুর্য্য যেমন,
হায় রে কুত্রাপি নাহি পাইনু তেমন!"

( গ )

রঘুনাথ শিরোমণির উক্ত শ্লোকটী শ্রবণ করিয়া বাসুদেব সার্ব্বভৌম অত্যন্ত আক্ষেপ সহকারে নিম্ন-লিখিত শ্লোকটী বলিয়াছিলেন :—

যস্যা জন্মান্যবংশে বসতিরপি তথা দূরদেশে পুরাসীৎ
সৈষা ভূত্বা বধূটী প্রকটিতবিনয়া বেশ্মমধ্যে প্রবিশ্য।
আজন্মপ্রাণতুল্যান্ গুরুজনজননীসোদরান্ বন্ধুবর্গান্
দূরীকৃত্য স্বগেহাৎ পতিমভিরমতে ধিক্ গৃহস্থাশ্রমং তম্॥

( বাসুদেব সার্ব্বভৌমস্য )

অন্য বংশে জন্ম-লাভ করিয়া যে জন
বসতি করিত পূর্ব্বে দূরে সর্ব্বক্ষণ,
হায় রে! সে জন আজ বিনয় প্রকাশি'
"বধূ"-নাম ল'য়ে দেখ গৃহ-মধ্যে পশি,'
আজন্ম যাহারা প্রিয় প্রাণের মতন
কিবা সহোদর, মাতা, গুরু, বন্ধু জন,
দূর করি' দিয়া সবে নিজ গৃহ হ'তে
লইয়া পতিরে ঘর করে বিধিমতে।

গৃহস্থ আশ্রমে দিই ধিক্ শত ধিক,
নারীর প্রভুত্ব যথা এতই অধিক! (১)

( ৯০ )

বৃদ্ধের যুবতী ভার্য্যা হাত-লণ্ঠনের মত। ইহাই এই শ্লোকে কথিত হইয়াছে:—

পাণৌ গৃহীতাপি পুরস্কৃতাপি
স্নেহেন নিত্যং পরিবর্দ্ধিতাপি।
পরোপকারায় ভবেদ্ নবীনা
বৃদ্ধস্য ভার্য্যা করদীপিকেব॥

হাতে ধরি রাখ তারে, দাও যত ধন,
যত পার মন প্রাণ কর সমর্পণ,
পরের সুবিধা হেতু বৃদ্ধের যুবতী
হাত-লণ্ঠনের মত,—হেন লয় মতি!

( ৯১ )

ভগিনী-পতির নিকটে শ্যালক মহাশয়ের আদর কিরূপ, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে:—

গৃহিণীসোদরস্যেহ গৃহিণ্যা আদরঃ পরঃ।
কৌস্তুভো বক্ষসি নিত্যং লক্ষ্মীঃ পাদতলে হরেঃ॥ (২)

( উদ্ভটসাগরস্য )

---

(১) গুরু-নিন্দক শিষ্যের গুরু ও শিষ্য উভয়কেই ধিক্! ইহাই এই শ্লোকের ধ্বনি।

(২) এই শ্লোকটী 'স-বিপুলা অনুষ্টুপ্ ছন্দে' রচিত।

এ সংসারে ধন্য শালা বাবু মহাশয়,
গৃহিণীও তাঁর মত আদরের নয়।
তার সাক্ষী দেখ, সেই দেব নারায়ণ
কৌস্তুভে দিলেন বক্ষঃ, লক্ষ্মীরে চরণ!

( ৯২ )

কোন একটী বাবু চাকরী করিবার অভিপ্রায়ে বাড়ী ছাড়িয়া একাকী কলিকাতায় আসিয়া স্বহস্তে রন্ধনাদি করিয়া কায়ক্লেশে জীবন ধারণ করেন। এই শ্লোকে তিনিই দুঃখ করিয়া কহিতেছেন :—

**অপূর্ব্বোঽহং বিধেঃ সৃষ্টিরেকাঙ্গেঽপি ত্রিলিঙ্গভাক্।**
**রন্ধনে স্ত্রী পুমান্ কার্য্যে শয়নে হি নপুংসকম্॥**

( উদ্ভটসাগরস্থ )

আমি অপরূপ জীব এই ত্রিসংসারে,
'তিন লিঙ্গ' দিলা বিধি আমার শরীরে।
রান্না-বান্না করি যবে প্রভাত-সময়,
তখন 'স্ত্রীলিঙ্গ' আমি,—এই মনে লয়!
যখন আফিসে সারাদিন কর্ম্ম করি,
তখন 'পুংলিঙ্গ' বলি আমারে বিচারি!
রাত্রিকালে যবে গিয়া পড়ি বিছানায়,
'ক্লীবলিঙ্গ' বলি আমি বুঝাই আমায়!!!

( ৯৩ )

দুর্জ্জন ব্যক্তি দোষান্বেষণেই বিশেষ পটু, ইহাই কবি প্রকারান্তরে বলিতেছেন :—

কাব্যে ভব্যতমেঽপি বিজ্ঞনিবহৈরাস্বাদ্যমানে মুহু-
র্দোষান্বেষণমেব মৎসরজুষাং নৈসর্গিকো দুগ্রহঃ।
কাসারেঽপি বিকাসিপঙ্কজচয়ে খেলন্মরালে পুনঃ
ক্রৌঞ্চশ্চঞ্চুপুটেন কুঞ্চিতবপুঃ শম্বূকমন্বিষ্যতি॥

যে কাব্যের সুধারস পিয়া অবিরল
বিহ্বল হইয়া গেছে পণ্ডিতের দল;
যে কাব্য দাম্ভিক জন হেরিলে নয়নে
অমনি ছুটিবে তার দোষ-অন্বেষণে
খেলিতেছে রাজহংস যেই সরোবরে,
ফুটিয়াছে পদ্মগুলি যাহার উপরে,
তার তারে ধীরে ধীরে বক ঠোঁট দিয়া
শামুক খুঁজিতে থাকে ঘাড় বাঁকাইয়া!

( ৯৪ )

মানুষ মাতাল হইলে তাহার অবস্থা কিরূপ হয়, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছে। মাতাল বাবুর প্রতি তীব্র কটাক্ষপাত করাই এই শ্লোকে কবির উদ্দেশ্য :—

গচ্ছন্নেব পতন্ পতন্নপি হসন্ দোর্ভ্যাং ভজন্নম্বরং
ভ্রশ্যদ্বেষ্টনবন্ধনায় বিকলো ন স্যাৎ সমাপ্তিক্ষমঃ।
হস্তস্রস্তমিতস্ততোঽপি মৃগয়ন্নগ্রে স্থিতং চাষকং
জীয়াদ্ ঘূর্ণদপূর্ণভানুনয়নো মাধ্বীকমত্তো জনঃ॥

যেতে যেতে পড়িতেছে মাটীর উপরে,
পড়িতেছে, তবু মুখে হাসি নাহি ধরে!

থাড়া হ'য়ে আর নাহি দাঁড়াতে পারিয়া
আকাশ ধরিতে যায় দুই হাত দিয়া!
কাপড় খসিছে,—চেষ্টা পরিতে বিশেষ,
তথাপি কাপড় পরা নাহি হয় শেষ!
হাত হ'তে পড়িয়াছে সম্মুখে বোতল,
খুঁজিতে খুঁজিতে তবু হইবে পাগল!
সন্ধ্যা বা প্রভাত-কালে সূর্য্যের মতন
লাল লাল চক্ষুঃ দুটী ঘুরে অনুক্ষণ!
এ হেন মাতাল বাবু সকল সময়
থাকুন্ নেশায় মত্ত,—জয় তাঁর জয়!

( ৯৫ )

কোন ইলীশ-মাছ ভক্ত কবি এই শ্লোকে ইলীশ-মাছের গুণ-বর্ণনা করিতেছেন :—

বিশ্বাধারো হি বায়ুস্তদুপরি কমঠস্তত্র শেষস্ততো ভূ-
স্তস্যাং কৈলাসশৈলস্তদুপরি গিরিশো মস্তকে তস্য গঙ্গা।
স্নিগ্ধঃ পীযূষতুল্যস্তদুদরকুহরে শ্রীল্লিশোঽকিম্বিষোঽস্তি
প্রাধান্যং তস্য কো বা প্রকথয়িতুমলং ভক্ষণাদ্ যস্য মুক্তিঃ॥
( কবিচন্দ্রস্য )

বায়ুর উপরে রয় বিশ্ব অনিবার,
বিশ্বের উপরে রয় কূর্ম্ম অবতার,
কূর্ম্মের উপরে করে অনন্ত বসতি,
অনন্তের পৃষ্ঠোপরি পৃথিবীর স্থিতি,
পৃথিবীর উর্দ্ধে রয় সুরম্য কৈলাস,
কৈলাসের উর্দ্ধে শিব রন্ বারমাস,

শিবের মস্তকোপরি গঙ্গা অহর্নিশ,
হেন গঙ্গাগর্ভে বাস করেন ইলীশ!
কিছুমাত্র পাপ তাঁর দেহে কভু নাই,
তাঁর মত স্নেহশীল দেখিতে না পাই।
সাক্ষাৎ অমৃত-রস করেন প্রদান,
তাঁর মত রূপবান্ কেবা বিদ্যমান!
প্রবেশ করেন তিনি উদরে যাহার
হাতে হাতে মুক্তি-লাভ নিশ্চিত তাহার।
হেন জন কেবা কোথা রহে এ সংসারে,
ইলীশের গুণগ্রাম বর্ণিতে যে পারে!

( ৯৬ )

কোন কবি নিম্ন-লিখিত শ্লোকে গঙ্গাদেবীর সহিত নখরঞ্জিনীর ( নরুণের ) সাদৃশ্য দেখাইয়া কহিতেছেন:—

অনন্তচরণোপান্তচারিণী মলহারিণী।
পুনর্ভবচ্ছেদকরী গঙ্গেব নখরঞ্জিনী॥ (১)

অনন্ত-চরণ-প্রান্তে বিহারকারিণী,
পুনর্ভব-নিবারিণী, মল-বিনাশিনী,
কি নখ-রঞ্জিনী আর কিবা সুরধুনী,
দু'য়ের প্রকৃতি এক,—হেন মনে গণি!

---

(১) ব্যাখ্যা। কবি গঙ্গাদেবীর সহিত নখরঞ্জিনীর ( নরুণের ) সাদৃশ্য দেখাইতেছেন। গঙ্গাদেবী অনন্তের ( নারায়ণের ) চরণ-প্রান্তে বিরাজ করেন, নরুণও অনন্ত ( অসংখ্য ) লোকের চরণ-প্রান্তে বিরাজ করে। গঙ্গাদেবী মল ( পাপরাশি ) বিনষ্ট করিয়া দেন, নরুণও মল ( ময়লা ) দূর করিয়া দেয়। গঙ্গাদেবী পুনর্ভব ( পুনর্জন্ম ) নিবারণ করিয়া দেন, নরুণও পুনর্ভব ( নখ ) বিনাশ করিয়া দেয়।

( ৯৭ )

কোন্ কোন্ বস্তুকে পরের হস্তে দিতে নাই, এবং পরের হস্ত হইতে ফিরিয়া আসিলেও তাহাদের পূর্ব্ববৎ অবস্থা থাকে না, তাহাই এই শ্লোকে কথিত হইয়াছেঃ—

লেখনী পুস্তিকা রামা পরহস্তে গতা সকৃৎ।
নায়াতি যদি চায়াতি ভ্রষ্টা মৃষ্টা চ চুম্বিতা॥

কলম কেতাব আর সুন্দরী রমণী,
পরে যদি কভু পায়, না ছাড়ে তখনি।
ছাড়ে যদি কভু, আর তেমন না রয়,
ভেঙে চুরে চেপে চুপে ক'রে দেয় ক্ষয়।
কলম ভাঙ্গিয়া দেয় কেতাব ছিঁড়িয়া,
রমণীরে দেগে দেয় চুম্বন করিয়া!

( ৯৮ )

পরম-পণ্ডিত হইলেও রমণীর প্রলোভন অতিক্রম করা তাঁহার পক্ষে সহজ ব্যাপার নহে। ইহা প্রতিপন্ন করিবার জন্য দেবরাজ ইন্দ্রের উদাহরণ দেখাইয়া কবি কহিতেছেনঃ—

হৃদয়তৃণকুটীরে দীপ্যমানে স্মরাগ্না-
বুচিতমনুচিতং বা বেত্তি কঃ পণ্ডিতোঽপি।
কিমু কুবলয়নেত্রাঃ সন্তি নো নাকনার্য্য-
স্ত্রিদিবপতিরহল্যাং তাপসীং যৎ সিষেবে॥

নরের হৃদয় তৃণ-কুটীরের প্রায়,
মদন-আগুন যদি কভু লাগে তায়,
বহুশাস্ত্রে সুপণ্ডিত কেহ যদি হয়,
হিতাহিত-জ্ঞান তার আর নাহি রয়।

কত শত পদ্মনেত্রা সুন্দরী রমণী
স্বর্গধামে নিরন্তর বাস করে শুনি।
সে সব ছাড়িয়া কিন্তু দেখ দেবরাজ
তাপসী অহল্যা সনে করিল বিরাজ!

( ৯৯ )

অদৃষ্ট মন্দ হইলে মানুষের নিস্তার নাই। ইহাই কৌশল-ক্রমে এই শ্লোকে কথিত হইয়াছে:—

রাহোর্ভয়াদ্ নিশানাথো লুক্কায়িতো বধূমুখে
অদৃষ্টদোষাৎ তত্রাপি পুমান্ দশতি নিত্যশঃ॥

পাছে রাহু গিলে ফেলে, ভয় পেয়ে মনে
লুকাইয়া রহে চন্দ্র নারীর বদনে।
সেখানেও গিয়া দেখে, পুরুষ সকল
দংশন করিছে তার বদন-কমল!
হায় রে অদৃষ্ট মন্দ হইবে যাহার,
যেখানেই যাগ্, তার নাহিক নিস্তার॥

( ১০০ )

উদ্ভট-কবিতা সংগ্রহ করিয়া না রাখিলে কি অসুবিধা হয়, তাহাই কবি এই শ্লোকে কহিতেছেন:—

উদ্ভটশ্লোকমাণিক্যসংগ্রহং ন করোতু যঃ।
প্রস্তাবযজ্ঞসংপ্রাপ্তৌ দক্ষিণাং কাং প্রদাস্যতি॥

উদ্ভট-কবিতা-রত্ন মূল্যবৎ অতি,
ইহার সংগ্রহে যেন সবে দেন মতি।
এ রত্ন-সংগ্রহে যার না আছে কামনা,
ঘটিলে প্রস্তাব-যজ্ঞ দিবে কি দক্ষিণা?

# শেষোক্তিঃ

( ১ )

বস্ত্রং হিত্বা দিনমণিতনয়াতীরনীরান্তরালে
গোপস্ত্রীণাং জয়তি মৃদুহসো নীপশাখাবলম্বী।
স্বং স্বং বস্ত্রং জঘনকরগতা ভিক্ষমাণাঃ সলজ্জা
যাচন্ কশ্চিৎ করতলমিলনং গোপকন্যাভুজঙ্গঃ॥

( ২-৪ )

জনকঃ কৃষ্ণচন্দ্রো মে জননী বিন্ধ্যবাসিনী।
পিতামহো রামচন্দ্রঃ সার্থকঃ প্রপিতামহঃ॥
শোভারাম ইতি খ্যাতো মদ্‌বৃদ্ধপ্রপিতামহঃ।
'দে'-বংশখ্যাতিসম্পন্না ইমে মে পূর্ব্বপুরুষাঃ॥
শ্রীশৈলেন্দ্রনাথো জ্যেষ্ঠো যবিষ্ঠশ্চ সুতো মম।
সত্যনারায়ণঃ শ্রীমান্ সুতা মে চ প্রভাবতী॥

( ৫ )

সংসারেঽস্মিন্নসারে কলিকলুষহরে ভাস্বরে সৌধনীরে
সর্ব্বস্থানৈকসারে সকলসুখকরে জাহ্নবীপুণ্যতীরে।
যস্যাং ভূতালিপালী নিবসতি নিতরাং লিঙ্গশালী কপালী
হুগ্‌লীজেলান্তরে সা মম সুজননভূ'র্ভদ্রকালী' সুখালিঃ॥

( ৬ )

রসাক্ষিগুরুভূশাকে কন্যারাশিং গতে রবৌ।
দশম্যাং শুক্লপক্ষস্য দিননাথদিনে দ্বিমে॥

( ৭ )

উদ্ভটশ্লোকমালেয়ং সুমনঃসুমনোভবা।
গুম্ফিতা গুণহীনেন পূর্ণচন্দ্রেণ কেনচিৎ॥